# বিহারীলাল চক্রবর্তীর

# শ্রেষ্ঠ কবিতা

অলোক রায়
-সম্পাদিত

ভারবি
১৩।১ বঙ্কিম চাটুজ্যে স্ট্রিট। কলকাতা-৭৩

রবীন্দ্রনাথ বলতেন, মহাপুরুষের জীবনচরিত হয়, মহাকবির জীবনচরিতের দরকার নেই—কাব্যই যথার্থ কবিজীবনী। তাই বলে কবির জীবনচরিতের প্রয়োজন নেই তা নয়। বিহারীলাল চক্রবর্তীর জীবনী আজও লেখা হয়নি। কৃষ্ণকমল ভট্টাচার্য তাঁর ঘনিষ্ঠ বন্ধু ছিলেন। কৃষ্ণকমল স্মৃতিচারণ-উপলক্ষে পুরাতন-প্রসঙ্গ গ্রন্থে বিহারীলাল-সম্বন্ধে যেটুকু বলেছেন, কবি-সম্বন্ধে তার বেশি-কিছু জানবার উপায় নেই। সুবর্ণবণিক সমাজে পৌরোহিত্য গ্রহণ করার জন্য তাঁরা ছিলেন সমাজে 'পতিত'। পিতাপুত্র দু'জনেরই জীবিকার্জনের একমাত্র উপায় ছিল, কয়েকটি বাঁধা-পরিবারে যজন-যাজন। অর্থ-খ্যাতি-প্রতিপত্তি কোনো-কিছুর প্রতি বিহারীলালের লালসা ছিল না। অদ্ভুত লাগে ভাবতে, কৃষ্ণকমল বন্ধুকে 'নাস্তিক' বলেছেন এবং বঙ্গসুন্দরী কাব্যে কোঁতের চিন্তাভাবনার প্রকাশ দেখেছেন।

বিহারীলাল তাঁর সমসাময়িক প্রধান কবিদের মতো ইংরেজি-স্কুল-কলেজে পড়াশোনার সুযোগ পাননি। কৃষ্ণকমল জানিয়েছেন, 'বিহারীর লেখাপড়ার সম্বন্ধে বলিতে হয় যে, দিনকতক সে সংস্কৃত কলেজে ভর্তি হইয়া মুগ্ধবোধ পড়িতে গিয়াছিল। কিন্তু ইস্কুল-কলেজে বাঁধাবাঁধি নিয়মের বশবর্তী হইয়া থাকা তাহার স্বভাবের সহিত মিলিল না। ...অল্পকাল-মধ্যেই সংস্কৃত কলেজ ত্যাগ করিয়া সে বাড়িতে পণ্ডিতের নিকট মুগ্ধবোধ কিছু দিন পড়িয়াছিল ; সাঙ্গ করা হইয়াছিল কিনা বলিতে পারি না। ...মুগ্ধবোধ সাঙ্গ হউক আর না-হউক, বিহারীর সংস্কৃত-ব্যাকরণে এতটুকু অধিকার জন্মিয়াছিল যে, তিনি সাহিত্যশাস্ত্র অধ্যয়ন করিতে সমর্থ হইয়াছিলেন। সাহিত্য-শাস্ত্রের কয়েকখানি গ্রন্থ যথা—রঘুবংশ, কুমারসম্ভব, আর বোধহয় ভারবি, মুদ্রারাক্ষস, উত্তরচরিত এবং শকুন্তলা আমি তাঁহাকে পড়াইয়াছিলাম। ..বোধহয় বিহারীর তখন ইংরাজি ব্যাখ্যা বুঝিবার ক্ষমতা হয় নাই, কিন্তু পরে হইয়াছিল। ইংরাজিও তিনি কতকদূর আমার কাছেই পড়িয়াছিলেন। আমার মনে আছে, বায়রনের চাইল্ড হ্যারল্ড এবং শেক্সপিয়রের ওথেলো, ম্যাকবেথ, লিয়ার-প্রভৃতি দু-পাঁচখানি নাটক একত্রে পাঠ করা হইয়াছিল। ...বাংলা সাহিত্যটা তিনি অতি উত্তমরূপে আয়ত্ত করিয়াছিলেন। রামায়ণ, মহাভারত, ঈশ্বর গুপ্ত, দাশু রায়-ইত্যাদি তৎকাল-প্রচলিত অনেক বাংলা গ্রন্থ তাঁহার ভালরূপ পড়া ছিল।' বিহারীলালের পড়াশোনার বিশদ পরিচয় দেওয়ার কারণ তিনি সংস্কৃত ও ইংরেজি জানলেও বাংলা সাহিত্যের সঙ্গে সুনিবিড় যোগ তাঁর কবিতাসৃষ্টিতে বেশি প্রভাব বিস্তার

করেছে। বিহারীলালের প্রথম কাব্যগ্রন্থ সঙ্গীত-শতক (১৮৬২) প্রকাশিত হওয়ার আগেই বঙ্গলাল-মধুসূদনের কাব্যগ্রন্থ পাশ্চাত্য কাব্যধারার অনুসরণে তথাকথিত নবযুগের সূচনা করেছে। সঙ্গীত-শতকে বিহারীলাল এই নব্যধারার কাব্যরীতি অনুসরণ না করে 'টপ্পাগান' অর্থাৎ ক্ষুদ্র প্রণয়সংগীতের ধারাই অনুসরণ করেছেন। এখানে তাঁর আদর্শ নিধুবাবু, শ্রীধর কথক, রাম বসু। বঙ্গসুন্দরী থেকে তাঁর নিজত্ব প্রকাশ পেতে থাকে এবং তিনি যখন সারদামঙ্গল (১৮৭৯) লিখছেন ততদিনে তাঁর নিজের কাব্যাদর্শ গড়ে উঠেছে। অবশ্য সারদামঙ্গলের উপহার-গীতি (নয়ন-অমৃতবাশি প্রেয়সী আমার) যদি কাউকে নিধুবাবুর গান মনে করিয়ে দেয় তাহলে অবাক হওয়ার কিছু নেই :

যে দিকে চাই, সেই দিকে পাই, দেখিতে তোমারে।
কি জানি কি গুণে, ভুলালে নয়নে, তোমার বিহনে,
না দেখি কাহারে।
যখন থাকি শয়নে, তোমারে দেখি স্বপনে,
পুনু জাগরণে, নয়নে নয়নে, থাকি সেই মনে,
কি হল আমারে॥

বিহারীলাল অনাথবন্ধু রায়কে লেখা চিঠি ছাড়া অন্য-কোথাও স্বতন্ত্রভাবে নিজের কাব্যভাবনার কথা বলেননি। তাঁর কবিতা থেকে তাঁর কাব্যাদর্শ আমাদের বুঝে নিতে হয়। কাব্যগ্রন্থাবলীতে শরৎকাল নামে যে কবিতাগুচ্ছ সংকলিত হয়েছে, তার অংশবিশেষ বহুল উদ্ধৃত হলেও, তাঁর কাব্যচিন্তার পরিচয় গ্রহণে সবচেয়ে মূল্যবান :

এখন ভারতে ভাই, কবিতার জন্ম নাই,
গোরে বোসে অট্ট হাসে কেরে কার ছায়া?
হা ধিক্! ফেরঙ্গ বেশে এই বাল্মীকির দেশে
কে তোরা বেড়াস্ সব উল্কি-মুখী আয়া?

উনিশ শতকে বাংলা কাব্যে পাশ্চাত্য ভাবপ্রেরণা যে-নবযুগের সৃষ্টি করে, বিহারীলাল তার সঙ্গে মানসিক যোগ অনুভব করেননি। তাঁর কাছে 'ফেরঙ্গ-বেশে' এই 'উল্কিমুখী' আয়াদের আবির্ভাব কৌতুককর মনে হয়েছে :

নেকড়ার গোলাপ ফুলে বেঁধে খোঁপা পরচুলে
ছিটের গাউন পোরে আহ্লাদে আকুল!
পরস্পরে গলা ধরি' নাচিছেন যেন পরী!
কি আশ্চর্য বিধাতার বুঝিবার ভুল!

এই প্রাণহীন কৃত্রিম কাব্যধারা বিহারীলালের কাছে পরিত্যাজ্য। তিনি সঙ্গীত-শতকের শেষ-দুটি গানে তাঁর নিজের কাব্যাদর্শের কথা বললেন : 'অয়ি হা প্রকৃতি দেবি! /তোমারে নির্জনে সেবি,/বড় সুখী হইয়াছে আমার হৃদয়' এবং তাঁর বিশ্বাস : 'বুঝিলে ইহার ভাব,/পাইবে আমার ভাব,/প্রেম, ধর্ম, প্রকৃতির/হবে উদ্দীপন।' নব্য বাঙালি কবিরা প্রেম, ধর্ম, প্রকৃতির উদ্দীপনে অসমর্থ। তাই কবি বলেন,

কেন এ অলীক ভূষা, সরস্বতী অকলুষা,
ওই দেখ হাসিছেন বিমল গগনে!
হেলিয়া নলিনী রানী, কোন্ প্রাণে খুঁজে আনি
গাঁথিয়া দোপাটি মালা দিব শ্রীচরণে?
দু-মিনিটে ঝরে যাবে মরে যাবে ক্ষুদ্র প্রাণী ;
দিও না মায়ের পায়ে প্রসাদি কুসুম আনি।

এর সঙ্গে খুব সহজেই সঙ্গীত-শতক বা বাউল-বিংশতির গানগুলিকে মিলিয়ে নেওয়া যায়। আসলে বিহারীলাল পূর্বতন কাব্যধারারই অনুসরণ করেছেন (তিনি কবিগানের আসরে নিয়মিত উপস্থিত থাকতেন, এবং বিস্মৃত গানের পাদপূরণ করে আনন্দ পেতেন)। যেখানে বিহারীলাল গান লেখেননি, সেখানে কবিতায় সাময়িক ঘটনা বা কাহিনী প্রাধান্য পেয়েছে—নবীনচন্দ্র সেন যাকে বলতেন, 'হুজুগে কবিতা'। বিহারীলালের একমাত্র গদ্যগ্রন্থ স্বপ্নদর্শনে বাংলা দেশে দুর্ভিক্ষের কারণ ও স্বরূপ-নির্দেশ ; নিসর্গ সন্দর্শনে ১২৭৪ সালের কার্তিকের ঝড়ের বর্ণনা ; বন্ধু-বিয়োগে পূর্ণচন্দ্র, কৈলাস, বিজয় ও রামচন্দ্র-নামে চারবন্ধু এবং প্রথমা পত্নীর মৃত্যুতে শোকপ্রকাশ ; বঙ্গসুন্দরী পরিচিত কয়েকজন মহিলাকে উপলক্ষ করে লেখা। ধূমকেতু কবিতাটি ১২৮৯ সালের আশ্বিন মাসে ধূমকেতু-দর্শনের অভিজ্ঞতা। তাহলে একদিকে প্রচলিত কবিসংগীতের ধারানুসরণ, অন্যদিকে উপলক্ষ-প্রধান কবিতা। 'যুদ্ধবর্ণনাসঙ্কুল মহাকাব্য' না লিখলেও 'উদ্দীপনাপূর্ণ দেশানুরাগমূলক কবিতা' তিনি লিখেছেন : 'যখন জনমভূমি ছিলেন স্বাধীন,/কেমন উজ্জ্বল ছিল তাঁহার বদন!/এখন হয়েছে মা'র সে মুখ মলিন!/মন-দুখে পরেছেন তিমির বসন!/হায়, জননীর হেন বিষণ্ন দশায়,/কভু কি প্রফুল্ল রয় সন্তানের মন?/যেমন বিদ্যুৎ খেলে মেঘের মালায়,/বিমর্ষ মেজাজে বুদ্ধি খেলে কি তেমন?...স্বাধীন দেশের লোক, স্বাধীন অন্তর,/অবাধে ছুটায়ে দেয় বুদ্ধি আপনার,/ঘরে বোসে তোলপাড় করে চরাচর,/যে বাধা বিষম বাধা তা নাই তাহার।' পৌরাণিক উপাখ্যানের দিকে না গেলেও আখ্যান-রচনায় আগ্রহের অভাব ছিল না— যার দৃষ্টান্ত নিসর্গ-সন্দর্শনের তৃতীয় সর্গ বীরাঙ্গনা : 'এক চোটে মুণ্ড তার হল দুই চীর,/খিচিয়ে উঠিল দাঁত চিতিয়ে পড়িল,/ধড়্ফড় করে ধড়্, নিকলে রুধীর,/ভিস্তির মতন পড়ে গড়াতে লাগিল।/যারা ছিল, ছুট দিল বাঁচাইতে প্রাণ,/তাড়িলেন মুক্তকেশী পিছনে পিছনে,/মাঝপথে করিলেন কেটে খান্ খান্/লাগিলেন চিৎকার করিতে ক্ষণে ক্ষণে।'

সারদামঙ্গল ও সাধের আসন অবশ্য একটু অন্য-ধরনের রচনা। কবিগানের প্রতিধ্বনি সেখানেও শোনা যায়। কিন্তু অনেকে সেখানে দেখেছেন শেলির কবিতার ভাবনাদৃশ্য। রবীন্দ্রনাথের মনে হয়েছে, শেলির বিশ্বব্যাপিনী সৌন্দর্যলক্ষ্মী হলেন বিহারীলালের সরস্বতী—'এই সারদাদেবীর, এই Spirit of Beauty-র নব অভ্যুদিত করুণা-বালিকামূর্তি এবং সর্বত্রব্যাপ্ত সুন্দরী ষোড়শীমূর্তির বর্ণনা সমাপ্ত করিয়া কবি গাহিয়া উঠিয়াছেন—তোমারে হৃদয়ে রাখি/সদানন্দ মনে থাকি, শ্মশান অমরাবতী

দু'ই ভালো লাগে.....'। কিন্তু শেলির রাজনৈতিক চেতনা, দার্শনিক জিজ্ঞাসা ও কাব্যভাবনা বিহারীলালকে কোনোভাবে প্রভাবিত করেছে বলে মনে হয় না। প্রসঙ্গত 'প্লেটোনিক' প্রেম সম্বন্ধে বিহারীলালের শ্লেষাত্মক মন্তব্যের কথাও মনে পড়বে : 'ধিক্ রে অধম ধিক্/ভালোবাসা "প্লেটোনিক"/ছদ্মবেশী রসিকমধুর "মিয়ু মিয়ু"।'

আসলে কৃষ্ণকমল ভট্টাচার্যের কথামতো বিহারীলালকে যেমন পজিটিভিস্ট-নাস্তিক বলা যায় না, তেমনি 'পেশাদারি' কাব্যধারার প্রতিক্রিয়ায় ইংরেজ রোমান্টিক কবিদের সঙ্গে তুলনা করা যায় না। কৃষ্ণকমল ইংরেজি সাহিত্যের ইতিহাসের সঙ্গে বাংলা সাহিত্যের ইতিহাসকে খাপে-খাপে মেলাতে চেয়েছেন, আর তাই তাঁর মনে হয়েছে, 'ইংরাজি সাহিত্যে পোপ কবির আবির্ভাবের পর কবিতা-সাম্রাজ্যে যে-একটা পেশাদারি ভাব বদ্ধমূল হইয়া আসিতেছিল, ক্র্যাব ও কাউপারের আবির্ভাবে সেইটি খণ্ডিত হইল, পরে কিট্স, বায়রন, শেলি, ওয়ার্ডসওয়ার্থ এই পেশাদারি ভাবের খণ্ডন ব্যাপারের চূড়ান্ত করিয়াছেন। আমার মনে হয়, বঙ্গ-কবিতারাজ্যে বিহারীর আবির্ভাব কতকটা তদ্রূপ। পেশাদারি কবিতার লেশমাত্র তাঁহার প্রতিভাতে ছিল না। যাহা তিনি নিজে দেখিতেন, শুনিতেন, অনুভব করিতেন, যেন কোন-এক দুর্দম প্রবৃত্তি তাঁহাকে সেইগুলি কবিতাকারে লিপিবদ্ধ করিতে প্রবর্তিত করিত। যে-শব্দটি সম্পূর্ণভাবে তাঁহার মনের ভাবের প্রখরতা ব্যঞ্জক হইত, এবং আপনা হইতেই তাঁহার মনে জাগিয়া উঠিত, সেই শব্দটি ভাষা হউক, অপভাষা হউক, সংস্কৃত হউক, অপভ্রংশ হউক—তিনি প্রয়োগ করিতে কুণ্ঠিত হইতেন না। অথচ তাঁহার শ্লোকগুলি পড়িয়া দেখ, এমন খাঁটি বাংলা আজকাল কুত্রাপি পাইবে না।' কিন্তু বিহারীলালের কাব্যরচনার অব্যবহিত পূর্বে মধু-হেম-নবীনের কাব্যকে পেশাদারি কবিতা বলা যায় না। (কবিগানকে অনেকসময়ে আমরা পেশাদারি কবিতা বলি বটে, কিন্তু এখানে কবিগানের কথা বলা হচ্ছে না)। অন্যদিকে বাংলা গীতিকবিতার ধারা মধ্যযুগ থেকে উনিশ শতক পর্যন্ত বাধা-বন্ধহীনভাবে প্রবাহিত হয়েছে। বিহারীলালের কাব্যে 'কবির নিজের কথা' প্রথম শোনা গেল—এমন কথাও বোধহয় বলা যায় না। চতুর্দশপদী কবিতাবলীর প্রকাশের আগেই মধুসূদন রচনা করেছেন আত্মবিলাপ (১৮৬১) এবং বঙ্গভূমির প্রতি (১৮৬২)। বিহারীলালের সমকালে হেমচন্দ্রের খণ্ডকবিতাবলী (১৮৭০) ও নবীনচন্দ্রের অবকাশরঞ্জিনী (১৮৭১) কাব্যে কবিচিত্তের প্রকাশ ঘটেছে। এ-সময়ে মহাকাব্য লেখা হয়েছে সত্য ; কিন্তু শুধুই মহাকাব্য লেখা হয়নি। তবে সর্গবদ্ধ কাব্য লেখার দিকে কবিদের একটা ঝোঁক ছিল ; বিহারীলালও সেই প্রথা অগ্রাহ্য করতে পারেননি।

কৃষ্ণকমল ভট্টাচার্য বলেছেন, 'সারদামঙ্গল বিহারীর শেষাশেষি সময়ের রচনা। আমার বোধ হয়, তাঁহার জীবনের এই অংশে তাঁহার হৃদয়ে জর্মন-ধরনের একটু অস্ফুটতার ভাব (Vagueness) আসিয়াছিল।' এই Vagueness সাধের আসনে আরও বেড়েছে—তবে তার কারণ স্বতন্ত্র। বিহারীলাল পরিণত বয়সে ক্রমশ একটা আধ্যাত্মিক ভাবোপলব্ধির মধ্যে আচ্ছন্ন হয়ে পড়েন। এর সঙ্গে ধর্মের কোনো যোগ ছিল না। জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর তাঁর এই সময়ের সদাসর্বদা ভাববিহ্বল মূর্তির কথা

বলেছেন—'তাঁহাকে দেখিলেই মনে হইত—একজন খাঁটি কবি। সর্বদাই তিনি ভাবে বিভোর হইয়া থাকিতেন। ...যখন কোনও সাহিত্যবিষয়ক আলোচনা হইত, অথবা গম্ভীর বিষয় চিন্তা করিতেন, তখন....তাঁহার চক্ষু-দুইটি বুঁজিয়া আসিত, তিনি ভাবে আত্মহারা হইয়া যাইতেন।' বিহারীলাল নিজে সারদামঙ্গল কাব্য রচনার সময়ে তাঁর মনোজগতের যে পরিচয় দিয়েছেন, তার মধ্যেও এই আত্মহারা-আত্মবিস্মৃত অবস্থার উল্লেখ আছে—'মৈত্রীবিরহ, প্রীতিবিরহ, সরস্বতীবিরহ যুগপৎ ত্রিবিধ বিরহে উন্মত্তবৎ হইয়া আমি সারদামঙ্গল সংগীত রচনা করি।' এই উন্মত্ততা মরমিয়া সাধকদের মধ্যেও দেখা দেয়। উনিশ শতকে ছদ্মমহাকাব্য ও সাংবাদিকতার যুগে এই উন্মত্ততা বেশি দেখা যায় না। সে কালে গীতিকবিরাও যেন কিছুটা যুক্তিবাদী, তত্ত্বমুখী, চিন্তাকুল। বিহারীলাল সেখানে 'অর্থভেদী অভ্রভেদী সংগীত উচ্ছ্বাস' প্রকাশ করতে চেয়েছেন। এইখানে তাঁর অনন্যতা।

প্রত্যেক কবিকেই বাহির এবং অন্তর, প্রথা এবং প্রেরণা, রূপ এবং ভাবের দ্বন্দ্বে কম-বেশি বিচলিত হতে দেখি। মধুসূদন-হেমচন্দ্র-নবীনচন্দ্রের মধ্যে এই দ্বিধা প্রবল—ফলে প্রায়শ তাঁরা সর্বাঙ্গীণ কাব্যসিদ্ধি অর্জনে ব্যর্থ। বিহারীলাল বড় কবি নন। কিন্তু শিক্ষা ও সংস্কার, কাব্যরুচি ও উপলব্ধি তাঁকে একমুখী করেছে। তিনি যে সৌন্দর্যলক্ষ্মীর সন্ধান করেন, তিনি একই সঙ্গে লোকায়ত ও ঐতিহ্যানুমোদিত। বিমূর্ত সৌন্দর্য-কল্পনা তাঁর লক্ষ্য নয়। তিনি খুব সহজে বলেন,

স্বপন নগরে বেড়িয়ে বেড়াই ঢুলিয়া-ঢুলিয়া আপন মনে,
কখন বিহরি শিখরী-শিখরে, কখন বা ভ্রমি বিজন বনে।

কখন কখন কল্পনা যানে আরোহণ করি আকাশে ভাসি,
দেখি বোঁ বোঁ কোরে ঘোরে গ্রহতারা, ঘোরে দূরে দূরে অনলরাশি।

তাঁর সারদা জায়া-জননী ও প্রণয়িনীর সমন্বয়ে গড়ে ওঠে—ফলে সারদার ধ্যান লৌকিক স্মৃতির জগতে সীমাবদ্ধ। তিনি লেখেন, সারদামঙ্গলের 'মৈত্রী ও প্রীতিবিরহ যথার্থ সরল-সহজভাবে বুঝাইতে হইলে আমার সমস্ত জীবনবৃত্তান্ত লেখা আবশ্যক করে, এবং সরস্বতীর সহিত প্রেম, বিরহ ও মিলন বুঝাইতে হইলে অনেকগুলি অসর্ববাদীসম্মত কথা কহিতে হয় ...কেবল জীবনবৃত্তান্ত এখন লিখিতে পারিব না।' (৪ কার্তিক ১২৮৮)। এই কথা চিঠিতে যখন লেখেন, তখন সাধের আসন কাব্য লেখা হচ্ছে। সাধের আসন কবির আত্মজৈবনিক রচনা। এদিকে থেকে কাব্যটি মূল্যবান হলেও, বিষয়ের সঙ্গে বিষয়ীর প্রত্যাশিত দূরত্ব রক্ষা করা সম্ভব না হওয়ায়, বিহারীলালের বিমূর্ত সৌন্দর্যকল্পনা সাধের আসন কাব্যে অনেকাংশে খণ্ডিত। জায়া-জননী এবং কখনও কাদম্বরী দেবী কাব্যে অনধিকার প্রবেশ না করলেও অতিরিক্ত প্রাধান্য পেয়েছেন। এ-অবস্থায় বিহারীলালের সারদার ধ্যান লৌকিক স্মৃতির জগতে সীমাবদ্ধ এবং কবির কল্পনা প্রায়ই উন্মার্গগামী হয়েছে।

বিহারীলাল যেখানে সাময়িক প্রসঙ্গ অবলম্বন করেন বা বস্তুরূপের বর্ণনা করেন সেখানে তাঁর কাব্যে একধরনের সাফল্য প্রত্যাশিত। অন্যত্র যেখানে তিনি তীব্র ভাবাবেগ-চালিত হয়ে হৃদয়োৎসারিত আনন্দ-বেদনা প্রকাশ করেন সেখানেও তাঁর কৃতিত্ব স্বীকার্য। কিন্তু যেখানে তিনি রূপকের আশ্রয় গ্রহণ করেন বা কিছুটা আত্মসচেতন, সেখানেই তিনি বিপন্ন বোধ করেন। সাধের আসনে এই ধরনের বিপদ ঘটেছে। সারদামঙ্গল এদিক থেকে কল্পনার অসংযম ও সংগতির অভাব সত্ত্বেও কাব্যোৎকর্ষলাভে সক্ষম।

বিহারীলালের কবিতা একসময়ে দুর্বোধ্যতার জন্য নিন্দিত হয়েছে। দ্বিজেন্দ্রলাল রায় সারদামঙ্গল পড়ে মন্তব্য করেন, 'উহা কাব্যই নহে, উহার কোন উদ্দেশ্য নাই, উহা পাঠ করিয়া মনে কোনো স্থায়ী উচ্চভাবের উদয় হয় না।' (দ্র : মন্মথনাথ ঘোষ, বিহারীলাল, উদয়ন, চৈত্র ১৩৪০)। মনে হয়, হেম-নবীনের বক্তব্য-সোচ্চার, তত্ত্বপ্রতিপাদনে আগ্রহী, নৈতিক আদর্শ-প্রচারে সচেষ্ট কবিতার প্রতিক্রিয়ায় বিহারীলাল সম্ভবত সারদামঙ্গল প্রসঙ্গে বলেন, 'এখন বোধ করি বুঝিতে পারিলেন যে, আমি কোন উদ্দেশ্যেই সারদামঙ্গল লিখি নাই।' তাঁর কাব্যের মূলসুর, 'তোমারে হৃদয়ে রাখি, সদাই আনন্দে থাকি/আমার প্রাণে পূর্ণচন্দ্রোদয় সারা দিবা-রজনী।' সে সময়ে একদিকে যেমন একদল কবি, ঈশ্বর গুপ্তের অনুকরণ করেছেন—শ্লেষ-যমকের চমকে সামাজিক কবিতা লেখার পথ গ্রহণ করেছেন, তেমনি অন্যদিকে রঙ্গলাল-মধুসূদনের অনুকরণে ঐতিহাসিক-পৌরাণিক আখ্যানকাব্য লেখার প্রয়াস আর-একদল কবির রচনায় দেখা গেছে। বিহারীলালের ধারা একসময়ে অনুসরণ করেছেন সুরেন্দ্রনাথ মজুমদার, দেবেন্দ্রনাথ সেন, অক্ষয়কুমার বড়াল, গিরীন্দ্রমোহিনী দত্ত এবং রবীন্দ্রনাথ। কিন্তু রবীন্দ্রনাথ কৈশোরে বিহারীলালের কবিতার প্রতি আকর্ষণ অনুভব করলেও অনতিপরে সম্পূর্ণ নিজস্ব কাব্যজগৎ নির্মাণ ও সৃষ্টি করেন। এখন প্রায় অনুবীক্ষণযন্ত্রের সাহায্যে বাংলা কাব্যে বিহারীলালের প্রভাব সন্ধান করতে হয়।

তবু বাংলা কবিতার ইতিহাসে বিহারীলাল সন্ধিক্ষণের কবি—একদিকে কবিগানের দেশজধারা, মাটির সঙ্গে যোগ, অন্যদিকে রোমান্টিক গীতিকবিতার বিদেশি ধারা, ভোরের পাখি—দুই ধারার মিলন-মিশ্রণে স্বাতন্ত্র্যমণ্ডিত কবি। সারদামঙ্গল-সাধের আসন পড়তেই হবে তাঁকে জানতে—সেই সঙ্গে অন্য-কিছু কবিতার নির্বাচিত অংশ। হয়তো ছোট এই সংকলনটির মধ্য দিয়ে বিহারীলালের কবিতার সঙ্গে একালের পাঠকের নতুন করে পরিচয় হবে। পাঠক সম্পূর্ণ নিরাশ হবেন এমন মনে হয় না। পুনরাবিষ্কারেরও একটা আনন্দ আছে।

১ সেপ্টেম্বর ২০০১ অলোক রায়

# সূ চি প ত্র

## সঙ্গীত শতক (১৮৬২)

নির্বাচিত অংশের প্রথম পংক্তির সূচি :



## বঙ্গসুন্দরী (১৮৭০)

নির্বাচিত অংশের প্রথম পংক্তির সূচি :



## নিসর্গ সন্দর্শন (১৮৭০)

নির্বাচিত অংশের প্রথম পংক্তির সূচি .



## বন্ধু বিয়োগ (১৮৭০)

## প্রেম প্রবাহিনী (১৮৭০)

নির্বাচিত অংশের প্রথম পংক্তির সূচি :



## সারদামঙ্গল (১৮৭৯)



## সাধের আসন (১৮৮৯-৯০)



## কবিতা ও সংগীত :

নির্বাচিত অংশের প্রথম পংক্তির সূচি :

সঙ্গীত শতক
১৮৬২

রাগিণী সোহিনীবাহার—তাল আড়াঠেকা

কোথায় রয়েছ প্রেম!
দাও দরশন!
কাতর হয়েছি আমি
করে অন্বেষণ ;

কপটতা—ক্রূরমতি,
বিষময়ী, বক্রগতি,
দংশিয়ে তোমারে বুঝি
করেছে নিধন? ॥ ৪ ॥

রাগিণী সোহিনীবাহার—তাল আড়াঠেকা

এই যে সমুখে প্রেম
মানসমোহন!
আভাময় প্রভাজালে
আলো ত্রিভুবন ;

সারল্যের স্বচ্ছ জলে,
প্রত্যয়ের শতদলে,
সুখেতে শয়ন করি
সহাসবদন ;

সন্তোষ অনিল বায়,
আনন্দ-লহরী ধায়,
চিত-মধুকর গায়
সুধা বরিষণ—
চারিদিকে সুধা বরিষণ;
এই যে সমুখে প্রেম
মানসমোহন! ॥ ৫ ॥

রাগিণী ঝিঁঝিট্—তাল আড়াঠেকা

প্রাণ প্রেয়সি আমার!
  হৃদয়-ভূষণ,
  কত যতনের হার ;
হেরিলে তব বদন,
যেন পাই ত্রিভুবন,
অন্তরে উথলে ওঠে
  আনন্দ অপার ॥ ৬ ॥

রাগিণী মূলতান—তাল আড়াঠেকা

কেন কেন প্রাণপ্রিয়ে
  হয়েছ-এমন!
নিতান্ত উদাসপ্রায়,
  ভাঙা ভাঙা মন ;

কপোল হয়েছে লাল,
ঘামিছে মোহন ভাল,
নিশ্বাসে অধর ঝলে,
  নেত্রে জ্বলে হুতাশন ॥ ৮ ॥

রাগিণী বাহার—তাল আড়াঠেকা

হায়, সুখময় ফুলবন
  হয়েছে দাহন!
  নীরব এখন—
কোকিলের কুহুরব,
  অলির গুঞ্জন ;

আর পূর্ণিমার ভাসে
ফুল ফুটে নাহি হাসে,
করে না মধুর বাসে
  প্রমোদিত মন ॥ ৯ ॥

রাগিণী বসন্তবাহার—তাল ধামাল

এস লো প্রেয়সি
  এস হৃদি মাজে!
রতন, পতন পদে,

নাহি সাজে ;
কিছুতো করনি দোষ,
কি জন্যে করিব রোষ,
কাতর দেখিলে তোরে,
ব্যথা বাজে—
প্রাণে ব্যথা বাজে ;
এস লো প্রেয়সি এস
হৃদি মাজে! ৷৷ ১০ ৷৷

....

রাগ মালকোশ—তাল মধ্যমান

না দেখিলে দহে প্রাণ,
দেখিলে দ্বিগুণ দয়.
কিছুই বুঝিতে নারি
কেনই এমন হয় ;

হেরে প্রিয় চন্দ্রানন
যখন মোহিত মন,
তখনি অমনি হৃদে
জাগে অদর্শন ভয় ;

ক্ষণমাত্র ক্ষণপ্রভা
প্রকাশে আপন প্রভা,
আঁধার কি যায় তায়?
আরো অন্ধকার হয়। ৷৷ ১২ ৷৷

রাগ মালকোশ—তাল মধ্যমান

যত দেখি, ততই যে
দেখিবারে বাড়ে সাদ,
নির্মল লাবণ্য-রসে
না জানি কি আছে স্বাদ!
কে যেন বাঁধিয়ে মন
বলে করে আকর্ষণ,
ফিরেও ফিরিতে নারি,
বিষম প্রমাদ! ৷৷ ১৩ ৷৷

রাগিণী ভৈরবী—তাল আড়াঠেকা

বুঝাতে হবেনা আর
বুঝি আমি সুমদায়,
পরে যাহা হবে, তাহা
প্রথমেই জানা যায়,

সকলেরি আছে চিহ্ন,
কিছু নাই চিহ্ন ভিন্ন
উঠন্তি গাছের আগে
পাতায় প্রকাশ পায় ;

যামিনী যখন আসে.
অন্ধকার হয়ে আসে,
উষার আসার আগে
শুকতারা দেখা দেয় ;

হইলে কমলকলি,
পরে মধু লভে অলি,
আকন্দ মুকুল হতে
কভু কি লভেছে তায় ? ॥ ৩৬ ॥

....

রাগ মালকোশ—তাল আড়াঠেকা

আহা প্রাণ জুড়াইল
ছাতে এসে এ সময়ে!
উঃ কি গুমোট্! গেহে
কার সাধ্য থাকে সয়ে,

অম্বরেতে নিশাকর
প্রসারি বিশদ কর,
নিস্তব্ধ ধরায় দেখে
বিস্মিতেরপ্রায় হয়ে,
প্রকৃতি লাবণ্যে ভাসে,
সুখিনী যামিনী হাসে,
সুশীতল সমীরণ
ধীরে ধীরে যায় বয়ে? ॥ ৪০ ॥

রাগিণী বেহাগ—তাল আড়াঠেকা

কেন আজি নিদ্রাদেবী
হয়েছ নিদয়?
তোমার বিরহে আমি
ব্যাকুল-হৃদয় ;

যদিও মালতীমালা
বুকে-মুখে করে খেলা,
যদিও মলয়ানিল
ঝর ঝর বয়,

সকলি বিষের বাণ,
ছটফট করে প্রাণ,
শয্যা যেন শত শূল,
কত আর সয়?

জগতের জ্বালা হতে
কিছু অবসর লতে,
প্রতিদিন এ সময়ে
তব আলিঙ্গনে—

আসিয়ে মজিয়ে রই,
নব বলে বলী হই,
কোথা দিয়ে কেটে যায়
ক্লান্তির সময়। ॥ ৪১ ॥

রাগ মালকোশ—তাল আড়াঠেকা

কেবল অন্তরে দেখে
তৃপ্ত নাহি হয় মন,
দরশন-সুধা বিনে
কাঁদে কাতর নয়ন ;
যদিও প্রেয়সি তোরে
এঁকেছি হৃদি মাঝারে,
শুধু ছবি সান্ত্বনা কি
পারে করিতে কখন?

বটে পূর্ণিমার শশি
হৃদয়ে রয়েছে পশি,
তবু এলে অমানিশি
পরাণ করে কেমন! ॥ ৪২ ॥

....

রাগিণী ভৈরবী—তাল আড়াঠেকা

ভুলি ভুলি মনে করি
ভুলিতে পারিনে তারে!
ক্ষণে ক্ষণে দেয় দেখা
আসিয়ে হৃদিমাঝারে ;

এত সাধের ভালোবাসা,
এত সাধের তত আশা,
সকলি ফুরায়ে গেল
হায় হায় একেবারে! ॥ ৫৭ ॥

রাগিণী ভৈরবী—তাল আড়াঠেকা

কেন রে হৃদয় কেন
হয়েছ এত কাতর!
সকলেতে স্পৃহাশূন্য,
কাঁদিতেছ নিরন্তর!

ক্ষুধা, তৃষা, নিদ্রাহীন,
দেহ, মন, প্রাণ ক্ষীণ,
অন্তরে অনল লীন,
তাপে মর্ম জরজর! ॥ ৫৮ ॥

রাগিণী বেহাগ—তাল তিওট

কেন মন হইল এমন!
অকারণ সদা জ্বালাতন,

কিছুই লাগেনা ভালো
প্রেম, স্নেহ, সুখ, আলো,
প্রকৃতির শোভা বিমোহন ;

সে সব, সে সব নয়,
যেন সব শূন্যময়,
চারিদিক জ্বলন্ত দহন! ॥ ৬৩ ॥

....

রাগিণী বাগেশ্রী—তাল আড়াঠেকা

এসেছি বা কোথা হতে
এখানে আমি,
কোথা করিব গমন?

হাসে খেলে বন্ধু ভাই,
এই দেখি, এই নাই,
কোথায় অদৃশ্য হস্ত
করে আকর্ষণ?

তিমিরসংঘাতদ্বয়
রুধেছে নয়নদ্বয়,
কোনো মতে নাহি হয়
দৃষ্টি প্রসারণ ;

নাহি জানি আদি অন্ত,
মৃষা-ভ্রমে হয়ে ভ্রান্ত,
কল্পনা-সাগরে পড়ে
দিই সন্তরণ! ॥ ৮৩ ॥

....

রাগিণী ললিত—তাল কাওয়ালি

আহা কি মধুরতর
সরল হৃদয়!
অকপট আনন্দের
নির্মল আলয় ;

চরাচর ত্রিসংসার
সকলেই আপনার,
স্বপনে জানে না কারে
অবিশ্বাস কয় ;

জগতের কোন্ জ্বালা
করেনাকো ঝালাপালা,
সন্তোষের সুধাকর
অন্তরে উদয়। ॥ ৯৬ ॥

রাগিণী ললিত—তাল আড়াঠেকা

বৃথায় ভ্রমিনে আর
অসার প্রেমের আশে,
হৃদয় প্রফুল্ল পদ্ম
শান্তি-সুধারসে ভাসে ;

কিছুই যাতনা নাই,
সদাই আনন্দ পাই,
আমি যারে ভালোবাসি,
সবে তারে ভালোবাসে! ॥ ৯৭ ॥

রাগিণী ললিত—তাল আড়াঠেকা

প্রণয় করেছি আমি
প্রকৃতি-রমণী সনে,
যাহার লাবণ্যছটা
মোহিত করেছে মনে ;

মুখ—পূর্ণ সুধাকর,
কেশজাল—জলধর,
অধর—পল্লব নব
রঞ্জিত যেন রঞ্জনে ;

সমুজ্জ্বল তারাগণ,
শোভে হীরকভূষণ,
শ্বেত ঘন সুবসন
উড়ে পড়ে সমীরণে ;
বায়ুর প্রতি হিল্লোলে
লতাগুলি হেলে দোলে,
কৌতুকিনী কুতুহলে
নাচে চঞ্চল চরণে ;

হেলিয়ে স্তবক-ভরে
মরি কত লীলা করে,
পয়োধর ভারভরে
ঢলে পড়ে ক্ষণে ক্ষণে

প্রফুল্ল কুসুমরাশি,
অধরে উজ্জ্বল হাসি,
বাজায় মধুর বাঁশি
অলির সুধা-গুঞ্জনে ;

কমল নয়নে চায়,
আহা কি মাধুরী তায়!
মুনিমন মোহ যায়
হেরিলে স্থির নয়নে ;
পাখির ললিত তান,
প্রাণপ্রিয়া গায় গান,
উদাস করয়ে প্রাণ,
সুধা বরষে শ্রবণে ;

যখন যথায় যাই,
প্রকৃতিতো ছাড়া নাই,
ছায়াসমা প্রিয়তমা
সদা আছে সনে সনে!

তেমন সরল প্রাণ
দেখিনি কারো কখনো,
মৃদু-মধু-হাসি, যেন
লেগে রয়েছে আননে!

হেরিয়ে তাহার মুখ
অন্তরে পরম সুখ,
নাহি জানি কোনো দুখ
সদা তার সুসেবনে ;

ক্ষুধায় সুস্বাদু ফল,
তৃষায় শীতল জল,
যখন যা প্রয়োজন,
জোগায় অতি যতনে ;

সাধের বসন্তকালে
চাঁদের হাসির তলে
নিদ্রা আকর্ষণ হলে
ঢুলায় ধীরে ব্যজনে ;

যাহাতে না হই দুখী,
যাহাতে হইব সুখী,
সর্বদাই বিধুমুখী
আছে তার অন্বেষণে !

(যথা যায় ভালোবাসা,
পাছু পাছু ধায় আশা,)
ইহার কামনা নাই,
ভালোবাসে অকারণে !

একান্ত সঁপেছে মন,
সমভাব অনুক্ষণ,
এত করিয়ে যতন
করিবে কি অন্য জনে ?

যেমন রূপ লোভন,
তেমনি গুণশোভন,
এমন অমূল্য ধন
কি আছে আর ত্রিভুবনে ! ॥ ৯৯ ॥

রাগিণী ললিত—তাল আড়াঠেকা

"সংগীত-শতক" প্রিয়ে !
হল সমাপন !
তব বিনোদন তরে
ইহার রচন ;

বুঝিলে ইহার ভাব,
পাইবে আমার ভাব,
প্রেম, ধর্ম, প্রকৃতির
হবে উদ্দীপন ;

যতই ডুবিয়ে যাবে,
ততই আস্বাদ পাবে,
নব নব ভাবরসে
তৃপ্ত হবে মন ;

সুখ সুখ লোকে কয়,
সুখ শুধু কথা নয়,
পবিত্র প্রণয় জেনো
তাহার কারণ ;

ভালো করে দেখো দেখো,
অন্তরেতে দৃষ্টি রাখো,
সদয় সরল মনে
করো অন্বেষণ!

যেখানে দেখিলে ছাই,
উড়াইয়ে দেখো তাই!
পেলেও পেতেও পার
লুকানো রতন ;

অয়ি সহৃদয়া বালা
কিন্নর-মধুর-গলা!
হাসিমুখে গাও ভাই!
জুড়াই শ্রবণ—
শুনে জুড়াই শ্রবণ।

"সংগীত-শতক" প্রিয়ে!
হল সমাপন!

বঙ্গসুন্দরী
১৮৭০

প্রথম সর্গ

## উপহার

"গাত্রেষু চন্দনরসো দৃশি শারদেন্দু
রানন্দ এব হৃদয়ে।"
—ভবভূতি

সর্বদাই হুহু করে মন,
বিশ্ব যেন মরুর মতন ;
চারিদিকে ঝালাপালা,
উঃ কি জ্বলন্ত জ্বালা!
অগ্নিকুণ্ডে পতঙ্গ পতন। ১

লোক-মাঝে দেঁতো-হাসি হাসি,
বিরলে নয়ন-জলে ভাসি ;
রজনী নিস্তব্ধ হলে,
মাঠে শুয়ে দূর্বাদলে,
ডাক ছেড়ে কাঁদি ও নিশ্বাসি। ২

শূন্যময় নির্জন শ্মশান,
নিস্তব্ধ গম্ভীর গোরস্থান,
যখন যখন যাই
একটু যেন তৃপ্তি পাই,
একটু যেন জুড়ায় পরান। ৩

সুদুর্ভর হৃদয় বহিয়ে,
কত যুগ রহিব বাঁচিয়ে!
অগ্নিভরা, বিষভরা,
রে রে স্বার্থভরা ধরা!
কত আরো থাকিবি ধরিয়ে! ৪

কভু ভাবি ত্যেজে এই দেশ,
যাই কোনো এ হেন প্রদেশ,
যথায় নগর-গ্রাম
নহে মানুষের ধাম,
পড়ে আছে ভগ্ন-অবশেষ। ৫

গর্বভরা অট্টালিকা যায়,
এবে সব গড়াগড়ি যায় ;
বৃক্ষ-লতা অগণন
ঘেরে করে আছে বন,
উপরে বিষাদবায়ু বায়। ৬

প্রবেশিতে যাহার ভিতরে,
ক্ষীণ প্রাণী নরে ত্রাসে মরে ;
যথায় শ্বাপদদল
করে ঘোর কোলাহল,
ঝিল্লি সব ঝিঁঝি রব করে। ৭

তথা তার মাঝে বাস করি,
ঘুমাইব দিবা-বিভাবরী ;
আর কারে করি ভয়,
ব্যাঘ্রে সর্পে তত নয়,
মানুষ জন্তুকে যত ডরি। ৮

কভু ভাবি কোনো ঝরনার,
উপলে বন্ধুর যার ধার ;
প্রচণ্ড প্রপাত-ধ্বনি,
বায়ুবেগে প্রতিধ্বনি
চতুর্দিকে হতেছে বিস্তার ;— ৯

গিয়ে তার তীরতরু তলে,
পুরু পুরু নধর শাদ্বলে,
ডুবাইয়ে এ শরীর,
শবসম রব স্থির
কান দিয়ে জল-কলকলে। ১০

যে সময় কুরঙ্গিণীগণ,
সবিস্ময়ে ফেলিয়ে নয়ন,
আমার সে দশা দেখে,
কাছে এসে চেয়ে থেকে,
অশ্রুজল করিবে মোচন ;— ১১

সে সময়ে আমি উঠে গিয়ে,
তাহাদের গলা জড়াইয়ে,
মৃত্যুকালে মিত্র এলে,
লোকে যেম্নি চক্ষু মেলে,
তেম্নিতর থাকিব চাহিয়ে। ১২

কভু ভাবি সমুদ্রের ধারে,
যথা যেন গর্জ্জে একেবারে
প্রলয়ের মেঘ-সংঘ ;
প্রকাণ্ড প্রকাণ্ড ভঙ্গ
আক্রমিছে গর্জ্জিয়া বেলারে। ১৩

সম্মুখেতে অসীম, অপার,
জলরাশি রয়েছে বিস্তার ;
উত্তাল তরঙ্গ সব,
ফেনপুঞ্জে ধবধব,
গণ্ডগোলে ছোটে অনিবার। ১৪

মহা বেগে বহিছে পবন,
যেন সিন্ধু-সঙ্গে করে রণ ;
উভে উভ প্রতি ধায়,
শব্দে ব্যোম ফেটে যায়,
পরস্পরে তুমুল তাড়ন। ১৫

সেই মহা রণ-রঙ্গস্থলে,
স্তব্ধ হয়ে বসিয়ে বিরলে,
(বাতাসের হুহু রবে,
কান বেশ ঠাণ্ডা রবে ;)
দেখিগে, শুনিগে সে সকলে। ১৬

যে সময়ে পূর্ণ সুধাকর
ভূষিবেন নির্মল অম্বর,
চন্দ্রিকা উজলি বেলা
বেড়াবেন করে খেলা,
তরঙ্গের দোলার উপর ; ১৭

নিবেদিব তাঁহাদের কাছে,
মনে মোর যত খেদ আছে ;
শুনি, নাকি মিত্রবরে,
দুখের যে অংশী করে,
হাঁপ ছেড়ে প্রাণ তার বাঁচে।

কভু ভাবি পল্লিগ্রামে যাই,
নাম-ধাম সকল লুকাই ;
চাষিদের মাজে রয়ে,
চাষিদের মতো হয়ে,
চাষিদের সঙ্গেতে বেড়াই। ১৯

প্রাতঃকালে মাঠের উপর,
শুদ্ধ বায়ু বহে ঝর্‌ঝর্‌,
চারিদিক মনোরম,
আমোদে করিব শ্রম ;
সুস্থ-স্ফূর্ত হবে কলেবর। ২০

বাজাইয়ে বাঁশের বাঁশরি,
সাদা-সোজা গ্রাম্য গান ধরি,
সরল চাষার সনে,
প্রমোদ-প্রফুল্ল মনে
কাটাইব আনন্দে সর্বরী। ২১

বরষার যে ঘোরা নিশায়,
সৌদামিনী মাতিয়ে বেড়ায় ;
ভীষণ বজ্রের নাদ,
ভেঙে যেন পড়ে ছাদ,
বাবু সব কাঁপেন কোঠায় ; ২২

সে নিশায় আমি ক্ষেত্র-তীরে,
নড়বড়ে পাতার কুটীরে,
স্বচ্ছন্দে রাজার মতো
ভূমে আছি নিদ্রাগত ;
প্রাতে উঠে দেখিব মিহিরে। ২৩

বৃথা হেন কত ভাবি মনে,
বিনোদিনী কল্পনার সনে ;
জুড়াইতে এ অনল,
মৃত্যু ভিন্ন অন্য জল
বুঝি আর নাই এ ভুবনে! ২৪

দ্বিতীয় সর্গ

## নারীবন্দনা

"इयम् गेहे लक्ष्मीरियममृतवर्त्तिर्नयनयो:"
—ভবভূতি

জগতের তুমি জীবিত রূপিণী,
জগতের হিতে সতত রতা ;
পুণ্য তপোবন সরলা হরিণী,
বিজন কানন কুসুম-লতা। ১

পূরণিমা চারু চাঁদের কিরণ,
নিশার নীহার, উষার আলা,
প্রভাতের ধীর শীতল পবন,
গগনের নব নীরদ-মালা। ২

প্রেমের প্রতিমে, স্নেহের সাগর
করুণা নিঝর, দয়ার নদী,
হত মরুময় সব চরাচর,
না থাকিতে তুমি জগতে যদি। ৩

নাহি মণিময় যে রাজপ্রাসাদে
তোমার প্রতিমা বিরাজমান,

সে যেন মগন রয়েছে বিষাদে,
হাঁ হাঁ করে যেন শূন্য শ্মশান। ৪

অধিষ্ঠান হলে কুঁড়ের ভিতরে,
কুঁড়েখানি তবু সাজেগো ভালো ;
যেন ভগবতী কৈলাস শিখরে,
বসিয়ে আছেন করিয়ে আলো। ৫

নাহিকো তেমন বসন-ভূষণ,
বাকল-বাসনা দুখিনী বালা ;
করে দুই গাছি ফুলের কাঁকন
গলে একগাছি ফুলে মালা। ৬

কোলে শুয়ে শিশু ঘুমায়ে ঘুমায়ে,
আধ আধ কিবে মধুর হাসে!
স্নেহে তার পানে তাকায়ে তাকায়ে,
নয়নের জলে জননী ভাসে। ৭

যদি এই তব হৃদয়ের ধন,
আচম্বিতে আজি হারায়ে যায় ;
ঘোর অন্ধকার হের ত্রিভুবন,
আকাশ ভাঙিয়ে পড়ে মাথায়। ৮

এলোকেশে ধাও পাগলিনীপ্রায়,
চেয়ে পথে পথে বিহ্বল মনে ;
খুঁজি পাতি পাতি না পেলে বাছায়,
কাঁদিয়ে বেড়াও গহন বনে। ৯

পুন যদি পাও বহুদিন পরে,
হারানো রতন নয়ন-তারা ;
ভাস একেবারে সুখের সাগরে,
স্নেহরস ভরে পাগলপারা। ১০

করুণাময়ী গো আজি মা কেমন,
হরষ উদয় তোমার মনে।
নাহিকো এমন পরম পাবন ;

অমরাবতীর বিনোদ-বনে। ১১
যেমন মধুর স্নেহে ভরপুর,
নারীর সরল উদার প্রাণ ;
এ দেব-দুর্লভ সুখ সুমধুর,
প্রকৃতি তেমতি করেছে দান। ১২
আমরা পুরুষ, পরুষ নীরস,
নহি অধিকারী এ হেন সুখে ;
কে দিবে ঢালিয়ে সুধার কলস,
অসুরের ঘোর বিকট মুখে। ১৩

হৃদয় তোমার কুসুম কানন,
কত মনোহর কুসুম তায় ;
মরি চারিদিকে ফুটেছে কেমন,
কেমন পাবন সুবাস বায়! ১৪

নীরবে বহিছে সেই ফুলবনে,
কিবে নিরমল প্রেমের ধারা ;
তারকা খচিত উজল গগনে,
আভাময় ছায়াপথের পারা! ১৫

আননে, লোচনে, কপোলে, অধরে,
সে হৃদি-কানন কুসুমরাশি
আপনা-আপনি আসি থরে থরে,
হইয়ে রয়েছে মধুর হাসি। ১৬

অমায়িক দুটি সরল নয়ন,
প্রেমের কিরণ উঁজলে তায় ;
নিশান্তের শুক্‌তারার মতন,
কেমন বিমল দীপতি পায়! ১৭

অয়ি ফুলময়ী প্রেমময়ী সতী,
সুকুমারী নারী, ত্রিলোক-শোভা,
মানস কমল কানন ভারতী,
জগজন-মন নয়নলোভা! ১৮

তোমার মতন সুচারু চন্দ্রমা,
আলো করে আছে আলয় যার ;

সদা মনে জাগে উদার সুষমা,
রণে বনে যেতে কি ভয় তার! ১৯

করম ভূমিতে পুরুষ সকলে,
খাটিয়ে খাটিয়ে বিকল হয় ;
তব সুশীতল প্রেমতরুতলে,
আসিয়ে বসিয়ে জুড়ায়ে রয়। ২০

তুমি গো তখন কতই যতনে,
ফল-জল আনি সমুখে রাখ ;
চাহি মুখপানে স্নেহের নয়নে,
সহাস আননে দাঁড়ায়ে থাক। ২১

ননির পুতুল শিশু সুকুমার,
খেলিয়ে বেড়ায় হরষে হেসে ;
কোনো কিছু ভয় জনমিলে তার,
তোমারি কোলেতে লুকায় এসে। ২২

স্থবির-স্থবিরা জনক-জননী,
তুমি স্নেহময়ী তাঁদের প্রাণ ,
রাখ চোকে চোকে দিবস রজনী,
মুখে মুখে কর আহার দান। ২৩

নবীনা নন্দিনী কেশ, এলাইয়ে,
রূপেতে উজলি বিজলী হেন ;
নয়নের পথে দুলিয়ে দুলিয়ে,
সোনার প্রতিমে বেড়ায় যেন। ২৪

রোগীর আগার, বিষাদে আঁধার,
বিকার-বিহুল রোগীর কাছে,
পাখাখানি হাতে করি অনিবার,
দয়াময়ী দেবী বসিয়ে আছে। ২৫

নাই আগামূল কত বকে ভুল,
শুনে উড়ে যায় তরাসে প্রাণ ;
হেরি হুলুস্থুল হৃদয় ব্যাকুল,
নয়নের নীরে ভাসে বয়ান। ২৬

সতত যতন, সদা ধ্যান-জ্ঞান,
কীরূপে সেজন হইবে ভালো ;
বিপদের নিশি হবে অবসান,
প্রকাশ পাইবে তরুণ আলো। ২৭

দুখীর বালক ধুলায় ধূসর,
ক্ষুধায় আতুর, মলিন মুখ ;
ডাকিয়া বসাও কোলের উপর,
আঁচলে মুছাও আনন-বুক। ২৮

পরম করুণ জননীর মতো,
ক্ষীর-সর-ছানা-নবনী আনি,
মুখে তুলে দাও আদরিয়ে কত ;
গায়েতে বুলাও কোমল পাণি। ২৯

স্নেহরসে তার গলে যায় প্রাণ,
অচলা ভকতি জনমে চিতে ;
ভেসে ভেসে আসে জলে দু-নয়ান,
পদধূলি চায় মাথায় দিতে। ৩০

আহা কৃপাময়ী, এ জগতীতলে,
তুমিই পরমা পাবনী দেবী ;
প্রাণীরা সকলে রয়েছে কুশলে,
তোমার অপার করুণা সেবি! ৩১

তুমি যারে বাম, সেই হতভাগা,
দুনিয়ায় তার কিছুই নাই ;
একা-ভেকা হয়ে বেড়ায় অভাগা,
ঘুরে ঘুরে মরে সকল ঠাঁই। ৩২

হিমালয়ে আসি করি যোগাসন,
প্রেমের পাগল মহেশ ভোলা ;
ধেয়ান তোমারি কমল চরণ,
ভাবে গদগদ মানস খোলা। ৩৩

নিশীথ সময়ে আজো ব্রজবনে,
মদনমোহন বেড়ান আসি ;
কালিন্দীর কূলে দাঁড়ায়ে, সঘনে ;
রাধা রাধা বলে বাজান বাঁশি। ৩৪

শুনিয়ে কানুর বেণুর সে রব,
দিগঙ্গনাগণ চকিত হয় ;
ফল ফুলে সাজে তরু-লতা সব,
যমুনার জল উজান বয়। ৩৫

কোকিল কুহরে, ভ্রমর গুঞ্জরে,
সুধীর মলয় সমীর বায় ;
যেন পাগলিনী গোপিনী নিকরে,
শ্যাম কালোশশী হেরিতে ধায়। ৩৬

না হেরি সেথায় সে নীল কমলে,
নেহারে সকলে বিকল মনে
চরণ-প্রতিমা রয়েছে ভূতলে,
বাজিছে নূপুর সুদূর বনে। ৩৭

আহা অবলায় কী মধুরিমায়,
প্রকৃতি সাজায় বলিতে নারি!
মাধুরী মালায় মনের প্রভায়,
কেমন মানায় তোমায় নারী! ৩৮

মধুর তোমার ললিত আকার,
মধুর তোমার সরল মন ;
মধুর তোমার চরিত উদার,
মধুর তোমার প্রণয়-ধন। ৩৯

সে মধুর ধন বরে যেইজনে,
অতি সুমধুর কপাল তার ;
ঘরে বসি, করে পায় ত্রিভুবনে,
কিছুরি অভাব থাকে না আর! ৪০

অয়ি মধুরিমে, লোচন-পূর্ণিমে!
সমুখে আমার উদয় হও;
আঁকি আটখানি তোমার প্রতিমে,
স্থির হয়ে তুমি দাঁড়ায়ে রও। ৪১

মনের, দেহের চেহারা তোমার,
ভেবে ভেবে আজ হইব ভোর,

আচম্বিতে এক আসিবে আমার,
আধ ঘুম ঘুম নেশার ঘোর। ৪২

ঢুলু ঢুলু সেই নেশার নয়নে
যেমতি মুরতি স্ফুরতি পাবে,
আপনা-আপনি হৃদি দরপণে
তেমতি আদরা পড়িয়া যাবে। ৪৩

টানিব তখন খাড়া হয়ে উঠে,
আদরা-মাফিক দু-চারি রেখা ;
সাজাইয়ে রং ত্রিভুবন ঘুঁটে ;
দেখিব কেমন হইল লেখা। ৪৪

বাঁচিতে প্রার্থনা নাহিকো আমার,
যে কদিন বাঁচি তবুগো নারী!
উদার-মধুর মুরতি তোমার,
যেন প্রাণভোরে আঁকিতে পারি! ৪৫

তৃতীয় সর্গ

## সুরবালা

"ন প্রভাতরলং জ্যোতিরুদেতি
বসুধাতলাত্।"
—কালিদাস

একদিন দেব তরুণ তপন,
হেরিলেন সুরনদীর জলে ;
অপরূপ এক কুমারী রতন,
খেলা করে নাল-নলিনীদলে। ১

বিকশিত নীল কমল আনন,
বিলোচন নীল কমল হাসে,
আলো করে নীল কমল বরণ
পূরেছে ভুবন কমল-বাসে। ২

তুলি তুলি নীল কমল কলিকা,
ফুঁ দিয়ে ফুটায় অফুট দলে ;
হাসি হাসি নীল নলিনী বালিকা,
মালিকা গাঁথিয়ে পরিছে গলে। ৩

লহরী লীলায় নলিনী দোলায়,
দোলেরে তাহায় সে নীলমণি ;
চারিদিকে অলি উড়িয়ে বেড়ায়,
করি গুনু গুনু মধুর ধ্বনি। ৪

অপ্সরী কিন্নরী দাঁড়াইয়ে তীরে,
ধরিয়ে ললিত করুণ তান ;
বাজায়ে বাজায়ে বীণা ধীরে ধীরে,
গাহিছে আদরে স্নেহের গান। ৫

চারিদিক দিয়ে দেবীরা আসিয়ে,
কোলেতে লইতে বাড়ান কোল ;
যেন অপরূপ নলিনী হেরিয়ে,
কাড়াকাড়ি করি করেন গোল। ৬

তুমিই সে নীল নলিনী সুন্দরী,
সুরবালা সুর-ফুলের মালা ;
জননীর হৃদি-কমল উপরি,
হেসে হেসে বেশ করিতে খেলা!

হরিণীর শিশু হরষিত মনে,
জননীর পানে যেমন চায় ;
তুমিও তেমনি বিকচ নয়নে,
চাহিয়ে দেখিতে আপন মায়। ৮

আহা, তাঁর ভাবী আশার অম্বরে,
বিরাজিতে রামধনুর মতো ;
হেরিয়ে তোমায়, মনের ভিতরে,
না জানি আনন্দ পেতেন কত! ৯

আচম্বিতে হায় ফুরাল সকল,
ফুরাল জীবন ফুরাল আশা ;

হারায়ে জননী নন্দিনী বিহ্বলা,
ভাঙিল তাহার স্নেহের বাসা! ১০

ঠিক তুমি তাঁর জীয়ন্ত প্রতিমা,
জগতে রয়েছ বিরাজমান ;
তেমনি উদার রূপের মহিমা
তেমনি মধুর সরল প্রাণ। ১১

তেমনি বরণ, তেমনি নয়ন,
তেমনি আনন, তেমনি কথা ;
ধরায় উদয় হয়েছে কেমন,
অমৃত হইতে অমৃতলতা! ১২

শ্যামল বরন, বিমল আকাশ ;
হৃদয় তোমার অমরাবতী ;
নয়নে কমলা করেন নিবাস,
আননে কোমলা ভারতী সতী। ১৩

সীতার মতো সরল অন্তর,
দ্রৌপদীর মত রূপসী শ্যামা ;
কালো রূপে আলো করি চরাচর,
কে গো এ বিরাজে মুগুধা বামা! ১৪

বালিকার মতো ভোলা খোলা মন,
বালিকার মতো বিহীন লাজ ;
সকলেরে ভাবে ভেয়ের মতন,
নাহিকো বসন ভূষণ সাজ। ১৫

কিবে অমায়িক বদনমণ্ডল,
কিবে অমায়িক নয়ন-গতি ;
কিবে অমায়িক বাসনা সকল,
কিবে অমায়িক সরল মতি! ১৬

কথা কহে দূরে দাঁড়ায়ে যখন,
সুরপুরে যেন বাঁশরি বাজে ;
আলুথালু চুলে করে বিচরণ,
মরিগো তখন কেমন সাজে! ১৭

মুখে বেশি হাসি আসে যে সময়,
করতল তুলি আনন ঢাকে ;
হাসির প্রবাহ মনে মনে বয়,
কেমন সরেস দাঁড়ায়ে থাকে! ১৮

চটকের রূপে মন চটা যার,
শোকে-তাপে যার কাতর প্রাণী ;
বিরলে ভাবিতে ভালো লাগে তার,
এ নীল নলিনী প্রতিমাখানি। ১৯

প্রভুত্বের মহা বাসনাসকল,
নাচাইতে আর নারে যে জনে ;
যশ-জাদুমন্ত্রে হইতে বিহ্বল,
শরম জনমে যাহার মনে ; ২০

নট-নাটশালা এই দুনিয়ায়,
কিছুই নূতন ঠ্যাকেনা যারে,
কালের কুটিল কলোল মালায়,
যাহা ঘটে যায় সহিতে পারে ; ২১

কেবল যাহার সরল পরানে,
ঘোচেনি পাবন প্রেমের ঘোর ;
প্রণয়া পরম দেবতার ধ্যানে,
বসিয়ে রয়েছে হইয়ে ভোর ; ২২

তাহারি নয়নে ও রূপমাধুরী,
যমুনা-লহরী বহিয়ে যায় ;
স্বপনে হেরিছে যেন সুরপুরী,
রসভরে মন পাগলপ্রায়। ২৩

সুরবালা! মম সখা সহৃদয়,
হেরিয়ে তোমায় পাগল হেন ;
ভূতলে হেরিলে চাঁদের উদয়,
চকোর পাগল হবেনা কেন? ২৪

সহসা মানস্ তামস মন্দিরে,
বিকশিল এক নূতন আলো ;

ভেদ করি অমানিশার তিমিরে,
প্রাচী দিশা যেন হইল লাল। ৭৩

প্রকাশ পাইল সে আলো মালায়,
অমরাবতীর বিনোদ বন ;
কত অপরূপ তরু শোভে তায়,
চরে অপরূপ হরিণীগণ। ৭৪

বিমলসলিলা নদী মন্দাকিনী,
দুলে দুলে যেন মনোরি রাগে ;
ভাঁজি কুলুকুলু মধুর রাগিণী,
খেলা করে তার মেখলাভাগে। ৭৫

নিরিবিল এক তীরতরুতলে,
সে সুররূপসী উদাস প্রাণে ;
বসিয়ে কোমল নব দূর্বাদলে,
চাহিয়ে আছেন লহরীপানে। ৭৬

বাম করতলে কপোল-কমল,
আকুল কুন্তলে আনন ঢাকা ;
নয়নে গড়ায়ে বহে অশ্রুজল,
পটে যেন স্থির প্রতিমা আঁকা। ৭৭

অঙ্গের ওড়না ভূতলে লুটায়,
লুটায় কবরী-কুসুমমালা ;
পারিজাত-হার ছিঁড়েছে গলায়,
গলে পড়ে করে রতনবালা। ৭৮

ঘুমায় অদূরে বীণা-বিনোদিনী,
বাঁধা আছে সুর, বাজে না তান ;
এই কতক্ষণ যেন এ মানিনী,
গাহিতেছিলেন খেদের গান। ৭৯

ঝরে ঝরে পড়ে তরু থেকে ফুল,
ঠেকে ঠেকে গায় ছড়িয়ে যায় ;
মধুকরকুল আকুল-ব্যাকুল,
গুনুগুনু রবে উড়ে বেড়ায়। ৮০

স্বভাব-সুন্দর চারু কলেবরে,
বিকশে সুষমা কুসুম-রাজি ;
সুরসীমন্তিনী অভিমানভরে,
কেমন মধুর সেজেছে আজি! ৮১

মধুর তোমার ললিত আকার,
মধুর তোমার চাঁচর কেশ ;
মধুর তোমার পারিজাত-হার,
মধুর তোমার মানের বেশ! ৮২

চোকের উপরে সব শূন্যময়,
কাঁদিয়ে উঠিছে আপনি প্রাণ ;
ভাবে ভেরে ভেরে ডুবিছে হৃদয়,
ধীর নীরে যেন ডুবিছে যান। ৯৭

জ্ঞান-বলে প্রবোধিয়ে বার বার,
বাঁধিলেন তুলে ডোবান বুক ;
সে অবধি আহা সখার আমার,
বিষণ্ণ হইয়ে রয়েছে মুখ! ৯৮

না জানি বিধাতা আরো কতদিনে
হেরিব সখার মুখেতে হাসি!
সে সুর-ললনা কলপনা বিনে,
কে বাজাবে প্রাণে ভোরের বাঁশি: ৯৯

ললিত রাগেতে গলিবে পরান,
উথুলে উঠিবে হৃদয়-মন ;
বিষাদের নিশা হবে অবসান
ফুটিয়ে হাসিবে কমল-বন! ১০০

তুমিই সুরবালা! সে সুররমণী,
উষারানী হৃদি-উদয়াচলে;
সখা-শক্তিশেল-বিশল্যকরণী,
মৃতসঞ্জীবনী ধরণীতলে। ১০১

নিসর্গ সন্দর্শন
১৮৭০

## সমুদ্রদর্শন

"বিষ্ণোরিবাস্যানবধারণীয়-
মীদৃক্তয়া রূপমিয়ত্তয়া বা"
—কালিদাস

একি এ, প্রকাণ্ড কাণ্ড সম্মুখে আমার!
অসীম আকাশপ্রায় নীল জল-রাশি ;
ভয়ানক তোলপাড় করে অনিবার,
মুহূর্তেকে যেন সব ফেলিবেক গ্রাসি। ১

আগু-পাছু কোটি কোটি কি কল্লোল-মালা!
প্রকাণ্ড পর্বত সব যেন ছুটে আসে ;
উঃ কি প্রচণ্ড রাব! কানে লাগে তালা,
প্রলয়ের মেঘ যেন গরজে আকাশে। ২

তুলার বস্তার মতো ফেনা রাশি রাশি,
তরঙ্গের সঙ্গে সঙ্গে চারিদিকে ধায় ;
রাশি রাশি সাদা মেঘ নীলাম্বরে ভাসি,
ঝড়ের সঙ্গেতে যেন ছুটিয়া বেড়ায়। ৩

সমীরণ এমন কোথাও হেরি নাই,
ঝরঝর নিরন্তর লাগে বুকে-মুখে ;
ব্রহ্মাণ্ডের বায়ু যেন হয়ে একঠাঁই,
ক্রমাগত আসে আজি মম অভিমুখে। ৪

উড়িতেছে ফেনা সব বাতাসের ভরে,
ঝকঝকে বড় বড় আয়নার মতন ;
আহা মরি ও সবার ভিতরে ভিতরে,
এক এক ইন্দ্রধনু সেজেছে কেমন! ৫

যেন এরা সসম্ভ্রমে শূন্যে বেড়াইয়া,
দেখিতেছে জলধির তুমুল তাড়ন ;
যেন সব সুরনারী বিমানে চাপিয়া,
ভয়ে ভয়ে হেরিছেন দেবাসর-রণ। ৬

ফরফর-নিশান চলেছে পোতশ্রেণি,
টলমল-ঢলঢল, তরঙ্গ দোলায় ;
হাসিমুখী পরী সব আলুথালু বেণী
নাচন্ত ঘোড়ায় চড়ে যেন ছুটে যায়। ৭

আপনার মনে ওহে উদার সাগর।
গড়ায়ে গড়ায়ে তুমি চলেছ সদাই ;
প্রাণীদের কলরবে পোরা চরাচর,
কিন্তু তব কিছুতেই ভ্রূক্ষেপ নাই। ৮

আহা সদাশয় সাধু উদার অন্তরে,
থাকেন আপন ভাবে আপনি মগন!
জনতার কলকলে তাঁহার কি করে?
প্রয়োজন জগতের মঙ্গল সাধন! ৯

কেন তুমি পূর্ণিমার পূর্ণ সুধাকরে,
হেরে যেন হয়ে পড় বিহ্বলের প্রায়,
ফুলে ওঠে কলেবর কোন রসভরে,
হৃদয় উথুলে কেন চারিদিকে ধায়? ১০

অথবা কেনই আমি সুধাই তোমায়,
কার না অমন হয় প্রিয় দরশনে ;
ভালোবাসা এ জগতে কারে না মাতায়
সুখের সামগ্রী হেন কি আছে ভুবনে? ১১

যখন পূর্ণিমা আসি হাসি হাসি মুখে,
উথল হৃদয়-পরে দেয় আলিঙ্গন ;
তখন তোমার আর সীমা নাই সুখে,
আহ্লাদে নাচিতে থাক খেপার মতন। ১২

বড়ই মুজার মিত্র পবন তোমার ;
তরঙ্গের সঙ্গে তার রঙ্গ নানা তর ;

গলা ধরাধরি করি ফিরি অনিবার,
টলে টলে ঢলে ঢলে খেলে মনোহর। ১৩

বেলার কুসুম বনে পশিয়ে কখন,
সর্বাঙ্গ ভুর্ভুরে করে তার পরিমলে,
ভারে ভারে আনে ফুল চিকন চিকন।
আদরে পরায়ে দেয় তরঙ্গের গলে। ১৪

হয়তো হঠাৎ মেতে ওঠে ঘোরতর,
তরঙ্গের প্রতি ধায় অসুরের-প্রায় ;
ভয়ানক দাপাদাপি করে পরস্পর ;
পরস্পর ঘোর ঘোষে বিশ্ব ফেটে যায়। ১৫

তব কোলাহলময় কল্লোলের মাজে,
ছোট ছোট দ্বীপ সব বড় সুশোভন ;
যেন কলরব-পূর্ণ মানব-সমাজে,
আপনার ভাবে ভোর এক-একজন। ১৬

কোনটিতে নারিকেল তরু দলে দলে,
হালিগেঁথে দাঁড়ায়েছে মাথায় মাথায় ;
তাহাদের মনোহর ছায়াময় তলে,
ধবল ছাগল সব চরিয়া বেড়ায়। ১৭

কারো পরে ঘেরে আছে ভয়ংকর বন,
করিছে শ্বাপদ সংঘ মহা কোলাহল,
নিরন্তর ঝর ঝর নির্ঝর পতন,
প্রতিশব্দে পরিপূর্ণ গগন মণ্ডল। ১৮

কোনোটির তীরভূমে জলস্থল জুড়ে,
জাগিছে কঠোরমূর্তি প্রকাণ্ড ভূধর ;
খাড়া হয়ে উঠে গেছে মেঘরাশি ফুঁড়ে,
দাঁড়াইয়ে যেন কোন দৈত্য ভয়ংকর। ১৯

কেহ যদি উঠি তার সূচ্যগ্র শিখরে,
হেঁট হয়ে দেখে তব তুমুল ব্যাপার,
না জানি কি হয় তার মনের ভিতরে!
কে এমন বীর, বুক নাহি কাঁপে যার? ২০

কোনোটি বা ফলফুলে অতি সুশোভন,
নন্দন কানন যেন স্বর্গে শোভা পায় ;
সম্ভোগ করিতে কিন্তু নাহি লোকজন,
বিধবা-যৌবন যেন বিফলেতে যায়! ২১

পর্যটক অগ্নিবৎ মরুভূমি মাজে,
বিষম বিপাকে পড়ে চারিদিকে চায়,
দূরে দূরে তরুময় ওয়েসিস সাজে,
প্রাণ বাঁচাবার তরে ধেয়ে যায় তায়। ২২

তেমনি তোমার তোড়ে পড়িয়া যাহারা,
পোতভগ্ন জলমগ্ন ব্যাকুল পরান ;
তরঙ্গের ঝাপটেতে ভয়ে জ্ঞানহারা ;
তাদের এসব দ্বীপ আশ্রয়ের স্থান। ২৩

তোমারি হৃদয়ে রাজে ইংলন্ড দ্বীপ,
হরেছে জগৎ-মন যাহার মাধুরী,
শোভে যেন রক্ষকুল উজ্জ্বল প্রদীপ
রাবণের মোহিনী কনক লঙ্কাপুরী। ২৪

এ দেশেতে রঘুবীর বেঁচে নাই আর,
তাঁর তেজোলক্ষ্মী তাঁর সঙ্গে তিরোহিতা!
কপটে অনাসে এসে রাক্ষস দুর্বার,
হরিয়াছে আমাদের স্বাধীনতা-সীতা। ২৫

হা হা মাত, আমরা অসার কুসন্তান,
কোন প্রাণে ভুলে আছি তোমার যন্ত্রণা!
শত্রুগণ ঘেরে সদা করে অপমান,
বিষাদে মলিনমুখী সজলনয়না! ২৬

যেন তুমি তপোবন-বাসিনী হরিণী,
দৈবাৎ পড়েছ গিয়ে ব্যাঘ্রের চাতরে,
ধুক ধুক করে বুক, থরথর প্রাণী,
সতত মনেতে ত্রাস কখন কি করে। ২৭

দাঁড়ায়ে তোমার তটে হে মহাজলধি,
গাহিতে তোমার গান, এল একি গান ;

যে জ্বালা অন্তর মাঝে জ্বলে নিরবধি,
কথায় কথায় প্রায় হয় দীপ্যমান।   ২৮

গড়াও গড়াও তুমি আপনার মনে!
কাজ নাই শুনে এই গীত খেদময়,
তোমার উদার রূপ হেরিয়ে নয়নে,
জুড়াক এ অভাগার তাপিত হৃদয়!   ২৯

ধরাধামে তব-সম কেহ নাহি পারে,
বিস্ময়-আনন্দরসে আলোড়িতে মন ;
অখিল ব্রহ্মাণ্ড আছে তোমার ভাণ্ডারে,
নিসর্গের তুমি এক বিচিত্র দর্পণ।   ৩০

কোথাও ধবলাকার কেবল বরফ,
কোথাও তিমিরময় দেদার আঁধার,
কোথাও জ্বলন-জ্বালা জ্বলে দপ্ দপ্
সকল স্থানেই তুমি অনন্ত অপার।   ৩১

কলের জাহাজে চড়ে মানব সকলে,
দম্ভভরে চোকে আর দেখিতে না পায় ;
মনে করে তোমারে এনেছে করতলে,
যা খুশি করিতে পারে, কিছু না ডরায়।   ৩২

কিন্তু তব ভ্রূক্ষেপের ভর নাহি সয় ;
একমাত্র অবজ্ঞার কটাক্ষ ইঙ্গিতে,
একেবারে ত্রিভুবন হেরে শূন্যময়,
কাত হয়ে শুয়ে পড়ে জাহাজ-সাঁইতে।   ৩৩

চতুর্দিকে তরঙ্গের মহা কোলাহলে,
ওঠে মাত্র আর্তনাদ দুই-একবার ;
যেমন ঝড়ের সঙ্গে ওঠে বনস্থলে,
ভয়াকুল কুররীর কাতর চিচকার।   ৩৪

একবার মাত্র ভুড় ভুড় করে,
মুহূর্তে মিলায়ে যায় বুদ্বুদের প্রায় ;
মাটির পুতুল চড়ে ভেলার উপরে,
জনমের মতো হায় রসাতলে যায়।   ৩৫

পুরাকালে তব তটে কত কত দেশ,
ঐশ্বর্য-কিরণে বিশ্ব করেছিল আলো ;
যেমন এখন পরি মনোহর বেশ,
কত দেশ বেলাভূমে সেজে আছে ভালো। ৩৬

দেবের দুর্লভ লঙ্কা, ভূস্বর্গ দ্বারকা,
কালের দুর্জয় যুদ্ধে হয়েছে নিধন ;
আলো করে ছিল রাত্রে যেসব তারকা,
ক্রমে ক্রমে নিবে তারা গিয়েছে এখন। ৩৭

কিন্তু সেই সর্বজয়ী মহাবল কাল,
যার নামে চরাচর কাঁপে থরথরি ;
আপনার জয়চিহ্ন, যুঝে চিরকাল
দাগিতে পারেনি তব ললাট-উপরি। ৩৮

সত্যযুগে আদি মনু যেমন তোমায়
হেরেছেন, হেরিতেছি আমিও তেমন ;
কাল তব সঙ্গে শুধু গড়ায়ে বেড়ায়,
জাহির করিতে নারে বিক্রম আপন। ৩৯

না জানি ঝড়ের কালে হে মহাসাগর,
কর যে কি ভয়ানক আকার ধারণ।
প্রলয়-প্রকুপ্ত সেই মূর্তি ভয়ংকর,
ভেবে বিচলিতপ্রায় হইতেছে মন। ৪০

যতই তোমার ভাব ভাবি হে অন্তরে,
ততই বিস্ময়রসে হই নিমগন ;
এমন প্রকাণ্ড কাণ্ড যাহার উপরে,
না জানি কি কাণ্ড আছে ভিতরে গোপন! ৪১

আজি যদি আসি সেই মুনি মহাবল,
সহসা সকল জল শোষেন চুম্বুকে ;
কি এক অসীমত গভীর অতল,
আচম্বিতে দেখা দেয় আমার সমুখে। ৪২

কি ঘোর গর্জিয়া ওঠে প্রাণী লাখেলাখ!
কি বিষম ছটফট ধড়ফড় করে!

হঠাৎ পৃথিবী যেন ফাটিয়া দোফাঁক,
সমুদায় জীবজন্তু পড়েছে ভিতরে। ৪৩

কোলাহলে পূরে গেছে অখিল সংসার ;
জীবলোক-দেবলোক চকিত স্থগিত ;
আর্তনাদে-হাহাকারে আকাশ বিদার,
সমস্ত ব্রহ্মাণ্ড যেন বেগে বিলোড়িত। ৪৪

আমি যেন কোনো এক অপূর্ব পর্বতে,
উঠিয়া দাঁড়ায়ে আছি সর্বোচ্চ চূড়ায় ;
বালুময় ঢালুভাগ পদমূল হতে
ক্রমাগত নেমে গিয়ে মিশেছে তলায়। ৪৫

ধুধু করে উপত্যকা অতল-অপার,
অসংখ্য দানব যেন তাহার ভিতরে,
করিতেছে হুড়াহুড়ি ঘোর ধুন্ধমার ;
মরিয়া হইয়া যেন মেতেছে সমরে। ৪৬

ফেরোগো ও পথ থেকে কল্পনা-সুন্দরী,
ওই দেখো যাদকুল নিতান্ত আকুল,
ঠায় মারা যায় ওরা মরুর উপরি,
হেরে কি অন্তর তব হয়নি ব্যাকুল? ৪৭

সেই মহাজলরাশি আনো ত্বরা করে,
ঢেকে দাও এই মহামরুর আকার ;
অমৃত বর্ষিয়া যাক ওদের উপরে ;
শান্তিতে শীতল হোক সকল সংসার! ৪৮

এই যে দাঁড়ায়ে পুন সেই কিনারায়!
বহিছে তরঙ্গরঙ্গে সেই জলরাশি!
উদার সাগর দাও বিদায় আমায়!
আজিকার মতো আমি আসি তবে আসি! ৪৯

# নভোমণ্ডল

"ব্যাপ্য স্থিতে রোদসী।"

—কালিদাস

ওহে নীলোজ্জ্বল রূপ গগন মণ্ডল,
অমেয় অনন্ত কাণ্ড, প্রকাণ্ড আকার ;
ব্রহ্মের অণ্ডের অর্ধ খণ্ড অবিকল,
গোল হয়ে ঘেরে আছ মম চারিধার। ১

তব তলে, এ গম্ভীর নিশীথ সময়,
দেখো পড়ে আছি এই ছাতের উপরে ;
জগৎ নিদ্রাভিভূত, স্তব্ধ সমুদয়,
ভোঁ ভোঁ করে দশদিক, পবন সঞ্চরে। ২

হেরিলে তোমার রূপ নিশীথ নির্জনে,
অপূর্ব আনন্দরসে উথলে হৃদয় ;
তুচ্ছ করি নিদ্রা আর প্রিয়া প্রিয়ধনে,
আসিয়াছি তাই আমি হেথা এ সময়। ৩

অসংখ্য অসংখ্য তারা চোকের উপর,
প্রান্তরে খদ্যোত যেন জ্বলে দলে দলে ;
স্থানে স্থানে দীপ্তি দেয় নক্ষত্র নিকর,
কত স্থানে কত মেঘ কতভাবে চলে। ৪

হালিগাঁথা ছায়াপথ, গোচ্ছা সেলিহার,
তোমার বিশাল বক্ষে সেজেছে উচিত ;
যেন এক নিরমল নির্ঝরের ধার,
সুবিস্তৃত উপত্যকা-বক্ষে প্রবাহিত। ৫

শূন্যে শূন্যে মেঘমালে নাচিয়ে বেড়ায়,
চঞ্চলা চপলামালা তব নৃত্যকরী ;
যেন মানসরোবর লহরী লীলায়,
উল্লাসে সন্তরে সব অলকাসুন্দরী। ৬

কোথা সে চন্দ্রমা তব শির-আভরণ,
পবিত্র প্রেমের যিনি স্পষ্ট প্রতিরূপ,

জগৎ জুড়ায় যাঁর শীতল কিরণ,
যাঁর সুধা লোলে সদা চকোরী লোলুপ! ৭

ধরণী দুখিনী আজি তাঁর অদর্শনে,
স্তব্ধ হয়ে বসিয়ে আছেন মৌনবতী ;
ঢেকেছেন সর্ব অঙ্গ তিমির বসনে,
প্রিয় পতি অদর্শনে সুখী কোন সতী? ৮

প্রাতঃকালে ভ্রমি আমি প্রান্তরের মাজে,
আরক্ত অরুণছটা করিতে লোকন,
চক্রাকার বৃক্ষাবলি চারিদিকে সাজে,
তোমায় মস্তক পরে করিয়া ধারণ। ৯

সে সময় শোভা তব ধরে না ধরায়,
শ্যামাঙ্গ ছুরিত হয় রতন কাঞ্চনে ;
বলাকা নিকটে গিয়ে চামর ঢুলায়,
নলিনী নিরখে রূপ সহাস আননে। ১০

তোমার মেঘের ছায়া দিবা দ্বিপ্রহরে,
গঙ্গার তরঙ্গে মিশে সাজে মনোরম ;
শ্বেত, নীল পদ্মদল যেন একত্তরে ;
অযথা স্থানেতে যেন যমুনা-সঙ্গম। ১১

বিকালে দাঁড়ায়ে নীল জলধর শিরে,
তোমার ললিত বালা ইন্দ্রধনু সতী ;
থামায় সান্ত্বনা করে বাদল বৃষ্টিরে,
প্রেম যেন শান্ত করে ক্রোধোদ্ধত পতি। ১২

কেতু তব দেখা দেয় কখন কখন,
মনোহরা অপরূপা শল্লকী আকারা ;
মুখখানি দীপ্তিমান তারার মতন,
সর্বাঙ্গে মুকুতাময়ী ফোয়ারার ধারা। ১৩

চতুর্দিকে মহা মহা সমুদ্রসকল,
লাফায়ে লাফায়ে ওঠে লঙ্ঘে জলধরে ;
তোলপাড় করে করে ঘোর কোলাহল,
তোমার কাছেতে যেন ছেলেখেলা করে। ১৪

ঘোর-ঘর্ঘর-গর্জ, উদগ্র অশনি,
বেগভরে করে যেন ব্রহ্মাণ্ড বিদার,

দীপ্ত হয়ে ছুটে আসে দহিতে অবনি,
   কিন্তু সে নমিয়ে তোমা করে নমস্কার। ১৫

তোমার প্রকাণ্ড ভাণ্ড অনন্ত উদরে,
   প্রকাণ্ড প্রকাণ্ড গ্রহ বোঁবোঁ করে ধায়,
কিন্তু যেন তারা সব অগাধ সাগরে,
   মাছের ডিমের মতো ঘুরিয়া বেড়ায়। ১৬

কত স্থানে কত কত সমীর সাগর,
   নিরন্তর তরঙ্গিয়ে হুহু হুহু করে ;
আবরি প্রগাঢ় নীলে তব কলেবর,
   তাকায়ে রয়েছে যেন প্রলয়ের তরে। ১৭

মানুষের বুদ্ধিবেগ বিদ্যুতের ছটা,
   তোমার মণ্ডলচক্রে ঘোরে চক্রাকারে ;
ভেদ করে দুর্ভেদ্য তিমির ঘোর ঘটা,
   যা এসে সমুখে পড়ে, কাটে খরধারে ; ১৮
কিন্তু সে যখন ধায় ভেদিতে তোমায়,
   পুনঃ পুনঃ ধাক্কা খেয়ে আসে পিছু হটে ;
বুদ্ধি থাকা এক্‌তর বিপত্তির-প্রায়,
   অতি সূক্ষ্ম কাটিতে উন্মাদ ঘোটে ওঠে ১৯

অহো কি আশ্চর্য কাণ্ড তোমার ব্যাপার!
   ভাবিয়ে করিতে নারি কিছুই ধারণা ;
এ বিশ্বে কিছুই নাই তাদৃশ প্রকার,
   কেবল ঈশ্বরসহ সুস্পষ্ট তুলনা। ২০

ঈশ্বরের ন্যায় তুমি সূক্ষ্ম নিরাকার,
   বিশ্বব্যাপী, বিশ্বাধার, বিশ্বের কারণ ;
ঈশ্বরের ন্যায় সব ঐশ্বর্য তোমার,
   অথচ কিছুই নও ঈশ্বর যেমন। ২১

## রামচন্দ্র

"সমানা: স্বর্যাতা: সপতি সহৃদীজীবিনসমা:"
—কালিদাস

যখন সকলে ত্যজে গেল ক্রমে ক্রমে,
শোক নিবারিতে নাহি পারি কোনোক্রমে।
বিষাদ বারিদজাল সুখ সুধাকরে
ডুবাইয়ে রেখেছিল তিমির সাগরে।
কেহ্ যেন যমালয়ে লইয়ে আমায়,
ফেলে দিয়েছিল তপ্ত তেলের কড়ায়।
মস্তক তুলিতে হয় সভয় অন্তর,
লম্বমান লৌহগদা ঘোরে ঘর্ঘর্।
অহহ কি ভয়ানক নরক ব্যাপার!
বিষম জ্বলন-জ্বালা নিতান্ত দুর্বার।
কে করে সান্ত্বনা, রাম, তুমি রে তখন,
হয়েছিলে বহু অংশে মম বিনোদন।
সংস্কৃত কবিদের কি কাব্য-মাধুরী,
সুধা-রস-ধারাবাহী রচনাচাতুরী!
কে বলে গো দেবলোকে বীণা বাজে ভালো,
শচীর হৃদয়ে রাজে পারিজাত-মাল।
সরলতা-গুণে গাঁথা অমৃতের ফুল,
এ মালার ত্রিজগতে নাই সমতুল।
বায়ুভরে মধু ক্ষরে, গন্ধে ভরভর,
কোকিল কুহরে, কিবে ঝংকারে ভ্রমর।
দেখিলে-শুনিলে দ্রব কঠিন পাষাণ,
প্রফুল্ল হইয়ে ওঠে শোকাকুল প্রাণ।
তুমি সেই কাব্য লয়ে নিকটে বসিতে,
মধুর গম্ভীর স্বরে পড়িয়ে যাইতে।
শুনিয়া সন্তোষে পূর্ণ হইত হৃদয়,

দূরে যেত শোক-তাপ, শান্তির উদয়।
বড় খুশি হই আমি, ছাত্র পেলে ভালো,
তুমি তাই ছিলে, ছিলে নয়নের আলো।
জননী, জনমভূমি, সবে মুখে বলে,
কাজে কিন্তু কটা লোক সেই পথে চলে
জন্মভূমি থাক্, জন্ম যাঁহার উদরে,
মানুষ হয়েছি যাঁর কোলে খেলা করে ;
আমার ব্যারামে হয় যাঁর উপবাস,
হেরিলে মুখেতে হাসি যাঁর মুখে হাস ;
ক্রন্দন শুনিলে যাঁর কেঁদে ওঠে প্রাণ,
কি করেন, কোথা যান, কত হান্‌ফান্ ;
কোলে করি কত সুখ হয় যাঁর মনে,
কথা শুনি স্নেহ-অশ্রু বহে দুনয়নে ;
কেলেকিষ্টি, বিশ্রী, ঘোর বিকট আকার,
গরবিনী ভামিনীর দু-চক্ষের বার,
সকলেই চটে যায় দেখিলেই ছাঁদ,
সেও হয় যাঁর কাছে পূর্ণিমার চাঁদ ;
রূপ-গুণ ধন-মান কিছু কাজ নাই,
প্রাণে বেঁচে থাক বাছা, শুধু এই চাই ;
এমন পরম ধন, জগতের সার,
প্রাণ দিয়ে শোধা নাহি যায় যাঁর ধার,
তাঁহাকেই আজকাল লোকে বড় মানে,
মানের বদলে স্ত্রীর বাঁদী করে আনে।
বাবু হয়েছেন রাজা, বিবি রাজারানী,
ছুট-ছুট দাসী হোক দুখিনী জননী!
আরেরে দুরাত্মা, মদে হয়েছ মাতাল,
বিবি কি রাখিবে তোর ইহ-পরকাল?
অবশ্য আছেন বহু হেন ভাগ্যধর,
ধরেন জননীপদ মস্তক উপর!
অবশ্য স্বীকার করি দুই-একজন,
ধরেন জীবন জন্মভূমির কারণ।
জননী জনমভূমিসম মাতৃভাষা,
যতকিছু মঙ্গলের তাঁর প্রতি আশা।
তাঁহার মঙ্গলে হবে দেশের মঙ্গল,
তাঁর অমঙ্গলে হবে দেশে অমঙ্গল।
যত তাঁর প্রতি শ্রদ্ধা হইবে সঞ্চার,
যত তাঁর আলোচনা হইবে প্রচার,
ততই প্রবোধ-সূর্য হইবে উদয়,

ততই জনমভূমি হবে আলোময়।
এই তত্ত্ব, সার তুমি বুঝেছিলে রাম,
মাতৃভাষা সাধনা করিতে অবিশ্রাম।
কৃত্তি, কাশী, ভারত, মুকুন্দ মহাকবি,
এঁকেছেন যেসকল মনোহর ছবি,
সেগুলি তোমার ছিল নয়নে নয়নে ;
বাণী যেন বিহরেন কমল কাননে।
সাগরসম্ভূত রত্ন, অক্ষয় ভাণ্ডার,
কেহ বলে অপরূপ, কেহ কদাকার,
কিন্তু তুমি কর নাই কভু অযতন ;
বঙ্গের সকলি তব আদরের ধন।
বাংলা পুস্তকে ছিল অত্যন্ত মমতা,
দুর্দশা দেখিলে তার বুকে পেতে ব্যথা।
ধুলা ঝেড়ে, কোলে করে হতে হরষিত,
ছেলে কোলে করে যেন পিতা প্রফুল্লিত।
স্বদেশের নারীদের অদৃষ্টের দোষে,
পড়েছে তাহারা সবে বাগ্‌দেবীর রোষে।
মূর্খতা তিমিরে মন ঘোর অন্ধকার,
চারিদিকে ভ্রান্তি-সিন্ধু অকূল পাথার।
দ্বেষ-হিংসা-কলহের তরঙ্গ ভীষণ,
উদ্বেগ-সন্তাপ বহে প্রচণ্ড পবন,
ঘোরতর অস্তগত বিজ্ঞান মিহির,
কি কর্তব্য, কি করিছে, কিছু নাই স্থির।
সেদিন, কি শুভ দিন হইবে উদয়,
যেদিনে তাদের মন হবে আলোময়!
একেবারে নিবে যাবে কচকচি কলহ,
পরিবারে পরস্পরে হবে প্রীতি-স্নেহ।
সকলেই সকলের হিতে দিবে মন,
অহিতের প্রতীকারে করিবে যতন।
সকলেরি মুখে হাসি, খুসি মন প্রাণ,
মহানন্দে সারদার গাবে গুণগান।
কোথাও ললিত বালা অচল নয়নে,
নতমুখে শিল্প-কর্মে আছে একমনে।
কোথাও জননী লয়ে কুমারী-কুমার,
শিখান সহজে কত কথা সার-সার।
কোথাও যুবতী সতী প্রাণপতি সনে,
আছেন কবিতামৃতরস আস্বাদনে।
বিনোদিনী বিদ্যার হইলে অধিষ্ঠান,

আহা সেই স্থান কিবে হয় শোভমান!
যেদিন কল্পনা-পথে করি বিলোকন,
পরম আনন্দে আমি হতেছি মগন;
সেদিনে তোমার ছিল সবিশেষ লক্ষ্য,
তার অনুষ্ঠানে হতে সর্ব্বথা স্বপক্ষ।
যখন যা প্রয়োজন সেই বহি নিয়ে,
বেড়াইতে বামাদের বাড়ি বাড়ি দিয়ে।
ইহাতে সহিতে হত কতই লাঞ্ছনা,
ঘরে-পরে পিতৃ-স্থানে বিবিধ গঞ্জনা।
তবু স্বদেশীয় ভগ্নীগণের শিক্ষায়,
কভু আমি ভগ্নোৎসাহ দেখিনি তোমায়।
যাদের তেজস্বী মন খাঁটি পথে ধায়,
তারা কি দৃক্‌পাত করে ওসব কথায়?
যাক মান, যাক প্রাণ, নাই প্রয়োজন,
অবশ্যই করা চাই কর্ত্তব্য সাধন।
মানিতে আমারে তুমি গুরুর মতন,
করিতে মিত্রের মতো প্রীতি প্রদর্শন।
বিপদে সহায় ছিলে, দুখী ছিলে দুখে,
সম্পদে সন্তুষ্ট সখা, সুখী ছিলে সুখে।
দেখিলে ন্যায়ের কাব্য প্রশংসা করিতে,
অন্যায়-অঙ্কুরমাত্রে বিরক্ত হইতে।
ছেলেবেলা হয় নাই বিদ্যা-আলোচনা,
উদ্ধত ব্যাভার ছিল তোমার তখন।
কিন্তু কভু মজ নাই, অসৎ আচারে,
পরমন্দ-পরদ্বেষ নেশা ব্যভিচারে।
অবশ্যই মনে ছিল মহত্ত্বের মূল,
নহিলে সময়ে কভু ফোটে কি সে ফুল?
শুধু বিদ্যা শুধু নয় মহত্ত্ব-সাধন,
যার যে প্রকৃতি, ঠিক সে হয় তেমন।
স্বভাব হইলে সৎ, বিদ্যার প্রভায়,
সকলের সুখকর শুভ শোভা পায়।
অসৎ হইলে, সৎ বলি বা কেমনে,
ভুজঙ্গ-মস্তক-মণি শোভে তো কিরণে।
চটকেতে ভুলে যারা কাছে যায় তার,
ছোপলে ছোপলে শেষে প্রাণে বাঁচা ভার।
তোমার প্রকৃতি ছিল স্বভাবসুন্দর,
পড়েছিল বিদ্যালোক তাহার উপর;

তাহাতেই হয়েছিল অতি মনোরম,
শীলতা-নম্রতা-দয়া ছিল অনুপম।
শেষে করি শৈশবের ঔদ্ধত্য সংহার,
আহা কিবে হয়েছিল নম্র ব্যবহার!
পাদপে ধরিলে ফল,
নীরদে পূরিলে জল,
নত হয়ে রয় কিবে শোভা মনোহর,!
গুণ-বিদ্যাভারভরে,
মানবে বিনম্র করে,
হেরে তারে সকলের জুড়ায় অন্তর।
বাঁচিয়ে থাকিলে তুমি বংশ হত আলো,
এ দেশের, এ জাতির ঢের হত ভালো!
হা হা প্রিয়গণ, অল্পক্ষণ সুখ দিয়ে,
প্রণয়-পবিত্র-প্রভা প্রকাশ করিয়ে,
অরুণ উদয়ে তারাগণের মতন,
যৌবন উদয়ে সবে হলে অদর্শন!
জগতের জ্বালা হতে পেয়ে অবসর,
নিদ্রিত রয়েছ মহানিদ্রার ভিতর।
তোমাদের পক্ষে এবে সম সমুদয়,
প্রলয়েতে বিশ্ব যেন হয়েছে বিলয়।
কিবা ঘোরতর বজ্র-নিনাদ ভীষণ,
কিবা সুমধুরতর বীণার বাদন,
কিবা প্রজ্জ্বলিত দিনকর খরজ্যোতি,
কিবা পূর্ণশশধর-নির্মল-মালতী,
কিবা বিদ্যুতের খেলা নীরদ মণ্ডলে,
কিবা কমলের শোভা ঢল ঢল জলে,
কিবা সাধুদের মুখে প্রশংসার গান,
কিবা নিন্দুকের তূণে বিষে শানা বাণ,
কিবা প্রিয় বান্ধবের শোক-হাহাকার,
কিবা শত্রু শকুনির সানন্দ চিচ্‌কার;
কিছুই এখন আর অনুভূত নয়;
প্রলযেতে বিশ্ব যেন হয়েছে বিলয়!
হায়রে মনের সাধ মনেই রহিল,
বসন্ত মুকুল জাল আতপে দহিল!

প্রেম প্রবাহিনী
১৮৭০

# বিরাগ

## দ্বিতীয় সর্গ

"O, God! O, God
How weary, stale, flat, and unprofitable
Seem to me all the uses of this world
Fie on't! O, fie! 't is an unweeded garden,
That grows to seed , things rank and gross in
nature
Possess it merely."

—সেক্‌স্‌পিয়র

হায় রে সাধের প্রেম কত খেলা খেল,
মানুষে কোথায় তুলে কোথা নিয়ে ফেল!
প্রথমে যখন এলে সমুখে আমার,
কেমন সুন্দর বেশ তখন তোমার!
হাসি হাসি মুখখানি কথা মধুময়,
গলিল মজিল মন, খুলিল হৃদয়!
যত দেখি ততই দেখিতে সাধ যায়,
যত শুনি ততই শুনিতে মন চায়।
ডুবিয়াছি যেন আমি সুধার সাগরে,
আসিয়াছি রতনের লুকানো আকরে।
আহা কিবে ভাগ্যোদয়, ভালো ভালো ভালো!
হাসিয়ে চাহিযে দেখি চারিদিক আলো।
লতা সব নৃত্য করে, ফুল সব হাসে,
সুখের লহরীমালা খেলে চারিপাশে।
পাখি সব সুললিত স্বরে ধরে তান,
মনের আনন্দে গায় প্রণয়ের গান।
মেদুর সমীর হরি কুসুম সৌরভ,
বেড়াইছে প্রণয়ের বাড়ায়ে গৌরব।

চারিদিকে যেন সব চারু ইন্দ্রধনু,
বিলসে প্রেমের প্রিয় রসময়ী তনু।
ও তো নয় প্রভাতের অরুণের ছটা,
অভিনব প্রণয়ের অনুরাগ-ঘটা।
প্রণয় প্রণয় বই আর কথা নাই,
হায়রে প্রণয়, তোর বলিহারি যাই।
যাহা কই, প্রণয়ের কথা পড়ে এসে,
যাহা ভাবি, প্রণয়ের ভাবে যাই ভেসে।
ঘুমায়ে স্বপনে দেখি প্রণয়ের রূপ,
জাগিয়ে নয়নে দেখি প্রেম-প্রতিরূপ।
প্রেম ধ্যান, প্রেম জ্ঞান, প্রেম প্রাণ, মন,
প্রেমে জন্যেতে যেন রয়েছে জীবন।
যেথা যাই, দিয়ে যাই প্রেমের দোহাই,
যাহা গাই, প্রণয়ের গুণগান গাই।
হৃদয়ে বিরাজ করে প্রেমের প্রতিমা,
শ্রবণে সঞ্চরে সদা প্রেমের মহিমা।
পূর্ণিমার মনোহর পূর্ণ সুধাকরে,
প্রেমেরি লাবণ্য যেন আছে আলো করে।
মেঘের হৃদয়ে নয় বিজলীর খেলা,
ঝলমল প্রণয়ের হাবভাব হেলা।
সূর্য বল, চন্দ্র বল, বল তারাগণ,
এরা নয় জগতের দীপ্তির কারণ ;
প্রেমের প্রভায় বিশ্ব প্রকাশিত রয় ;
তাই তো প্রেমের প্রেমে মজেছে হৃদয়!
হেরিয়ে তোমায় প্রেম! হারালেম মন,
তুমিও মাহেন্দ্রক্ষণ পাইলে তখন।
ধীরে ধীরে বিস্তারিয়ে মোহিনী মায়ায়,
জালে-গাঁথা পাখি যেন, করিলে আমায়।
নড়িবার-চড়িবার আর যো নাই,
তুমিই যা কর, আমি যেচে করি তাই।
লয়ে গেলে সঙ্গে করে সেই উপবনে,
সুখের কানন যারে ভাবিতেম মনে।
যথায় নধর তরু সরস লতায়,
পরস্পরে আলিঙ্গয়ে সদা শোভা পায়।
যথায় ময়ূর নাচে ময়ূরীর সনে,
কোকিল-কোকিলা গায় বসি কুঞ্জবনে।

ভ্রমর-ভ্রমরী ধরি গুনুগুনু তান,
দুয়ে এক ফুলে বসি করে মধুপান।
কুরঙ্গিণী নিমীলনয়না রসভরে,
কৃষ্ণসার কণ্ঠে তার কণ্ডূয়ন করে।
মলয় অনিল বসি কুসুম-দোলায়,
সৌরভ সুন্দরী কোলে, দোলে দুজনায়।
অদূরে শ্যামল ক্ষুদ্র গিরির গহ্বরে,
উথলি বিমল জল ঝরঝর ঝরে।
ক্ষুদ্র ক্ষুদ্র ধারা তার এঁকেবেঁকে গিয়ে,
কত ক্ষুদ্র উপদ্বীপ রেখেছে নির্ম্মিয়ে।
প্রতি দ্বীপে পাতা আছে কেমন শোভন,
মিশ্রিত পল্লব নব কুসুম-আসন!
চৌদিকের দূর্বাময় হরিৎ প্রান্তরে,
উষার উজল ছবি ঝলমল করে।
মাজে মাজে রাজে তার শ্বেত শিলাতল,
গুঁড়ি গুঁড়ি পড়ে তাহে ফোয়ারার জল।
কোথাও রয়েছে ব্যেপে কাশের চামর,
যেন পাতা ধপ্‌ধপে পশমি চাদর।
কোথাও ভ্রমরমালা উড়ে দলে দলে,
মেঘভ্রম জনমায় অম্বরের তলে ;
কোথাও কুসুমরেণু উড়িয়ে বেড়ায়।
বনশ্রীর ওড়না যেন বাতাসে উড়ায় ;
যেদিকে চাহিয়ে দেখি ভুলায় নয়ন,
মরি কিবে মনোহর সুখ ফুলবন!
এমন সুন্দর সেই সুখের কাননে,
কাটাতে ছিলেম কাল নির্জ্জনে দুজনে।
আমোদে-প্রমোদে ভোর, কত হাসিখেলি,
কত ভালোবাসাবাসি কত মেলামেলি।
পরস্পর পরস্পর হৃদয়-তোষণে,
নিরন্তর কত মত যত্ন প্রাণপণে।
দেখিলে কাহারো কেহ বিরস বয়ান,
অম্নি যেন একেবারে ফেটে যেত প্রাণ।
হরিষ হেরিলে হরষের সীমা নাই,
হাত বাড়াইলে যেন স্বর্গ হাতে পাই।
কোথাও পাইলে কিছু মনের মতন,
করিতেম তব করে আদরে অর্পণ।

